ذٰلِكَ الْكِتٰبُ لَا رَيْبَ فِيْهِ

"এই গ্রন্থে (কোনই) সন্দেহ নাই"

# قرآن مجيد مترجم

মূল আরবী ও উহার বাংলা উচ্চারণ ও তফছীরসহ

বঙ্গানুবাদ

# কোরআন শরীফ

৮ম পারা—অলাও আন্-নানা

মোহাম্মদ নকীব উদ্দীন খাঁ

কর্ত্তৃক

অনুবাদিত, সঙ্কলিত ও প্রকাশিত

৫নং হাজী লেন, কলিকাতা—১৪।

# আত্ম-কথা

এছলামের মূলগ্রন্থ কোরআন শরীফের তেলায়ৎ ও উহার মর্ম্ম অবগত হওয়া প্রত্যেক মুছলমান নর-নারীর প্রতি এজন্য ফরজ যে, উহার শিক্ষাগ্রহণ ব্যতিরেকে মানব কখনই মানব-পদবাচ্য এবং খোদার করুণালাভের অধিকারী হইতে পারে না।

বঙ্গীয় মুছলমান জনসাধারণের মধ্যে কোরআনের শিক্ষাপ্রচারের আবশ্যকতা যে কতখানি, জাতি ও ধর্ম্মের নামে বিগলিতপ্রাণ সুধী সজ্জন ছাড়া তাহা বুঝতে চেষ্টা করেন আর কয়জন? দীনাতিদীন আমরা, অতি ক্ষুদ্র শক্তি লইয়া এহেন অসাধ্য-সাধনে অগ্রসর হইয়াছি—একমাত্র আল্লার করুণার প্রতি নির্ভরশীল হইয়া।

ইত্যাগ্রে কোরআনের দু-একখানি পূর্ণ-অপূর্ণ বঙ্গানুবাদ প্রকাশিত হইলেও দরিদ্র দেশ-বাসীর পক্ষে উহার ক্রয় বাস্তবিকই সহজসাধ্য নহে। তাহা ছাড়া বাংলায় আরবী কোরআনের **"উচ্চারণ-বৈশিষ্ট্যের পরিচয়"** আমাদের অনুবাদিত কোরআন ভিন্ন আর কোনটীতেই নাই;—ইহা আবহমানকালের যে একটী গুরু অভাবের পূরণ, একথা কে অস্বীকার করিবে? দয়াময় আল্লার অনুগ্রহে ভবিষ্যতে ইন্‌শা-আল্লাহ্‌ এ-কার্য্যে আমরা দ্রুত অগ্রসর হইতে পারিব বলিয়া আশা করি।

হিন্দুস্থানের গণ্যমান্য মোহাদ্দেছ ও মোফাচ্ছেরগণের, বিশেষতঃ ভারতের সর্ব্বশ্রেষ্ঠ আলেম ও কামেল হজরত মওলানা হাজী হাফেজ ও কারী শাহ্‌ মোহাম্মদ আশরফ আলী থানবী এবং সামছোল ওলামা হাফেজ ডেপুটী নজীর আহ্‌মদ ছাহেবের উর্দ্দু তরজমার ভাব, মর্ম্ম ও ধারার এবং কুত্রাপি হজরত মওলানা শাহ্‌ রফীউদ্দিন ছাহেবের তরজমার সাহায্য গ্রহণ করা হইয়াছে।

মানুষের ভ্রম, ক্রটী ও বিচ্যুতি অস্বাভাবিক নহে। অতএব কোন সূক্ষ্মদর্শী হৃদয়বান বিবেচক পাঠক চক্ষে উচ্চারণ, অর্থ বা টীকায় কোনও কিছু ভুল, ক্রটী বা বিচ্যুতি পরিদৃষ্ট হওয়ার সঙ্গে সঙ্গে অনুগ্রহপূর্ব্বক তাহা আমাদিগকে জানাইলে বিশেষ বাধিত ও সংশোধনের পক্ষে সচেষ্ট হইব। আমরা উচ্চারণ সম্বন্ধে সুহৃদবর্গের মূল্যবান অভিমতের দ্বারা উপকৃত হওয়ার একান্তই অভিলাষী।

---

মাদপুর,
পোঃ, সরিষা, ২৪-পরগণা

বিনীত—

মোহাম্মদ নকীব উদ্দীন খাঁ

---

PRINTED BY. ERSONS ART PRESS.
6 TANTI BAGAN LANE, CALCUTTA.

وَلَوْ اَنَّنَا نَزَّلْنَا اِلَيْهِمُ الْمَلٰٓئِكَةَ وَكَلَّمَهُمُ

অলাও্ আন্নানা- নায্যাল্না-- এলায়্হেমোল্- মালা—একাতা অকাল্লামাহোমোল্-
আর যদি আমি ( আকাশ হইতে ) ইহাদের প্রতি ফেরেশ্তাও নাজেল করিতাম আর যদি ইহাদের সহিত কথা( বার্ত্তা ) বলিত

الْمَوْتٰى وَحَشَرْنَا عَلَيْهِمْ كُلَّ شَيْءٍ قُبُلًا مَّا كَانُوْا لِيُؤْمِنُوْٓا

মাও্তা- অহাশারনা- আলায়্হিম্ কোল্লা শায়্এন্ কোবোলাম্- মা- কা-নূ লেইয়্যো'মেনূ--
মৃতেরাও আর যত জিনিষ ( ইহাদের দৃষ্টির অগোচর ) রহিয়াছে ( যথা—বেহেশ্ত দোজখ ইত্যাদি ) ঐগুলিকেও ( যদি ) ইহাদের সম্মুখে আনিয়া হাজির করিতাম তত্রাচও ( এই মোন্‌কের দল ) ঈমান আনিত না।

اِلَّآ اَنْ يَّشَآءَ اللّٰهُ وَلٰكِنَّ اَكْثَرَهُمْ يَجْهَلُوْنَ ۝

ইল্লা—আই ইয়্যাশা—আল্লা-হো অলা-কেন্না আক্সারা হুম্ ইয়্যাজ্হালূন্।
কিন্তু আল্লাহ্ যাহা ইচ্ছা করিতেন আর কিন্তু ইহাদের অধিকাংশই ( আল্লার মহিমা ) বুঝে না। (৩০)

وَكَذٰلِكَ جَعَلْنَا لِكُلِّ نَبِيٍّ عَدُوًّا شَيٰطِيْنَ الْاِنْسِ

অকাজা-লেকা জ্বাআল্‌লা- লেকুল্লে নাবীইয়্যেন্ আদূঅন্ শাইয়্যা-ত্বীনাল্-এন্ছে
আর ( হে রছুল ! তোমার প্রতি কাফেরগণ শত্রুতা-পোষণ করিয়া থাকে ) আমি ( পয়গাম্বরদিগের সদ্গুণের পরীক্ষার্থ ) তদ্রূপ প্রত্যেক নবীর শত্রু বানাইয়া দিয়াছিলাম ছেরকশ মানুষ

وَالْجِنِّ يُوْحِيْ بَعْضُهُمْ اِلٰى بَعْضٍ زُخْرُفَ الْقَوْلِ غُرُوْرًا ط

অল্-জ্বেন্নে ইয়্যোহী বা'দ্বোহুম্ এলা- বা'দ্বেন্ যোখ্রোফাল্-ক্বাও্লে গোরূরা।
ও জেনদিগকে ( উহারা ) ধোকা দেওয়ার উদ্দেশ্যে একের কর্ণে অন্যে চমকদার কথা ফুৎকার করিয়া থাকে,

وَلَوْ شَآءَ رَبُّكَ مَا فَعَلُوْهُ فَذَرْهُمْ وَمَا يَفْتَرُوْنَ ۝

অলাও্ শা—আ রাব্বোকা মা- ফাআলূহো ফাজার্হুম্ অমা- ইয়্যাফ্তারূন্।
আর ( হে রছুল ! ) তোমার প্রতিপালক যদি ইচ্ছা করিতেন তবে ইহারা ঐরূপ কার্য্য করিত না অতএব ( তুমি ) ইহাদিগকে ও ইহাদের মিথ্যারোপগুলিকে ( আল্লার প্রতি ) ছাড়িয়া দাও ( আল্লাহ্ ইহাদের হইতে বুঝিয়া লইবেন )।

---

(৩০) মানুষের প্রতি আল্লার মহিমার বৈশিষ্ট্য এই যে, আল্লাহ্ মানুষকে হিতাহিত জ্ঞান দান করিয়াছেন। নিজের পক্ষে কোন্‌টী হিতকর এবং কোন্‌টী অনিষ্টকর, সে-বোধ মানুষেরই আছে, আর সেই জ্ঞানের দ্বারাই মানুষ সদাসৎ পথ-নির্ণয়ে সক্ষম। ভাল ও মন্দ চিনা, বুঝা ও অনুধাবন করা এবং ভাল ও মন্দ, ন্যায় ও অন্যায়, হিত ও অহিতের প্রতি ক্ষমতা ও অধিকার লাভ মানুষের প্রতি খোদাদত্ত অলঙ্কাররাজির অন্যতম। এই ভাল-মন্দ, ন্যায়-অন্যায়, হিত-অহিতের প্রতি মানুষের পূর্ণ অধিকার-শক্তি আছে বলিয়াই মানুষ খোদার নিকট স্বকীয় কার্য্যের জওয়াবদিহী করিতে বাধ্য।

وَلِتَصْغَىٰ إِلَيْهِ أَفْئِدَةُ الَّذِينَ لَا يُؤْمِنُونَ بِالْآخِرَةِ

অলেতাছ্‌গা— এলায়্‌হে আফ্‌এদাতোল্‌লাজীনা লা- ইয়ো'মেনূনা বিল্‌-আ-খেরাতে

আর ( এই ছেরকশদিগের একে অন্যকে ফুসলানো ) এই জন্য(ও ছিল ) যে যাহারা পরকালে অবিশ্বাসী তাহাদের অন্তঃকরণ ইহাদের ( কথার ) দিকে আকৃষ্ট হয়

---

وَلِيَرْضَوْهُ وَلِيَقْتَرِفُوا مَا هُم مُّقْتَرِفُونَ ○ أَفَغَيْرَ اللَّهِ

অলেইয়োর্‌দ্বাও্‌হো অলেইয়াক্‌তারেফু মা- হুম্‌-মোক্‌তারেফূন্‌। আফাগ্বায়্‌রাল্লা-হে

আর যাহাতে তাহারা ইহাদের প্রতি সন্তুষ্ট হয় আর যাহাতে যে সকল কু-কার্য্য ইহারা ( নিজেরা ) করিতেছে উহারা(ও) করে। ( হে রছুল ! ইহাদিগকে জিজ্ঞাসা কর যে, তোমরা ) কি ইহাই ইচ্ছা কর যে ) অমি ( নিজের ও তোমাদের মধ্যস্থলে ) আল্লার ছাড়া

---

أَبْتَغِي حَكَمًا وَهُوَ الَّذِي أَنزَلَ إِلَيْكُمُ الْكِتَابَ

আব্‌তাগ্বী হাকামাও্‌ অহুঅল্‌লাজী— আন্‌যালা এলায়্‌কোমোল্‌-কেতা-বা

অন্য কোন নির্দ্দেশকারীর খোঁজ করিবে অথচ তিনি ( অর্থাৎ সেই জাত পাক )ই যিনি তোমাদের দিকে ( এই ) গ্রন্থ প্রেরণ করিয়াছেন

---

مُفَصَّلًا ۚ وَالَّذِينَ آتَيْنَاهُمُ الْكِتَابَ يَعْلَمُونَ أَنَّهُ

মোফাছ্‌ছালা। অল্‌লাজীহা আ-তায়্‌না-হোমোল্‌-কেতা-বা ইয়া'লামূনা আন্‌নাহু

যাহাতে ( প্রত্যেক প্রকারের ) বিশ্লেষণ ( বিদ্যমান ) রহিয়াছে ; আর ( হে রছুল ! ) যাহাদিগকে আমি ( তোমার পূর্ব্বে ) গ্রন্থ দান করিয়াছি ( তাহারা বিশেষরূপ ) জানে যে কোরআন(ও)

---

مُنَزَّلٌ مِّن رَّبِّكَ بِالْحَقِّ فَلَا تَكُونَنَّ مِنَ الْمُمْتَرِينَ ○

মোনায্‌যালোম্‌-মের্‌রাব্বেকা বিল্‌-হাক্‌কে ফালা- তাকূনান্না মেনাল্‌-মোম্‌তারীন্‌।

যথাযথ তোমার প্রতিপালকের পক্ষ হইতে নাজেল করা গিয়াছে অতএব ( হে রছুল ! সাবধান, ) তুমি যেন সন্দেহকারীদিগের মধ্যে হইও না।

---

وَتَمَّتْ كَلِمَتُ رَبِّكَ صِدْقًا وَعَدْلًا ۚ لَّا مُبَدِّلَ لِكَلِمَاتِهِ ۚ

অতাম্মাৎ কালেমাতো রাব্বেকা ছেদ্‌কাঙ্‌ অ আদ্‌লা। লা- মোবাদ্দেলা লেকালেমা-তেহী-,

আর তোমার প্রতিপালকের কথা ( অর্থাৎ এছলাম বিজয়ের ওয়াদা ) সত্য ও বিচারসহ পূর্ণ হইয়াছে, ( এইরূপ ) কেহই নাই যে তাঁহার ( কোনও ) হুকুম পরিবর্ত্তন করে,

---

وَهُوَ السَّمِيعُ الْعَلِيمُ ○ وَإِن تُطِعْ أَكْثَرَ مَن فِي الْأَرْضِ يُضِلُّوكَ

অহুঅছ্‌-ছামীওল্‌-আলীম্‌। অইন্‌ তোত্বে' আক্‌সারা মান্‌ ফিল্‌ আরদ্বে ইয়োদ্বেল্‌লূকা

আর তিনিই ( সকলের কথা ) শুনেন এবং ( সমস্তই ) জানেন। (৩১) আর ( হে রছুল ! ) দুনিয়াতে অধিকাংশ লোক ত এইরূপ যে যদি ( তুমি ) তাহাদের মতানুযায়ী চল তবে ( তাহারা ) তোমাকে গোমরাহ্‌ করিয়া ছাড়ে

---

(৩১) এস্থলে মর্ম্ম এই যে, রোজে-আজলে ( নির্দ্দিষ্ট দিবসে ) আল্লাহ্‌ তা'লার অভিপ্রায় ছিল যে,

عَنْ سَبِيْلِ اللّٰهِ ط اِنْ يَّتَّبِعُوْنَ اِلَّا الظَّنَّ وَاِنْ هُمْ اِلَّا يَخْرُصُوْنَ ○

আন্ ছাবীলেল্লা-হ্। এই ইয়াত্তাবেউনা ইল্লাজ্‌জন্না অইন্ হুম্ ইল্‌লা- ইয়াখ্‌রোছুন্।

আল্লার পথ হইতে, ইহারা ত শুধু নিজেদের খেয়ালের উপর চলিতেছে এবং অনুমান ব্যতীত করে না।

---

اِنَّ رَبَّكَ هُوَ اَعْلَمُ مَنْ يَّضِلُّ عَنْ سَبِيْلِهٖ ج وَهُوَ اَعْلَمُ

ইন্না রাব্বাকা হুঅ আ'লামো মাঁই ইয়্যাদ্বেল্লো আন্ ছাবীলেহী-, অহুঅ আ'লামো

যে ব্যক্তি আল্লার পথ হইতে ভ্রষ্ট হইতেছে নিঃসন্দেহ তোমার প্রতিপালকই তাহাকে বিশেষরূপ জানেন, আর ( তাহাদিগকেও ) তিনি বিষেশরূপ জানেন

---

بِالْمُهْتَدِيْنَ ○ فَكُلُوْا مِمَّا ذُكِرَ اسْمُ اللّٰهِ عَلَيْهِ اِنْ كُنْتُمْ

বিল্-মোহ্‌তাদীন্। ফাকোলূ মেম্মা- জোকেরাছ্‌মোল্লা-হে আলায়্‌হে ইন্ কোন্তুম্

যাহারা সুপথ প্রাপ্ত হইবে। অনন্তর যাহারা ( অর্থাৎ যে জবেহের জানোয়ারের ) উপর আল্লার নাম লওয়া হইয়াছে তোমরা তাহা হইতেই খাইও ( এবং মোশ্‌রেকদিগের ফুসলানিতে মৃত জানোয়ার খাওয়ার প্রতি দৃষ্টিচালনা করিও না ) যদি তোমাদের

---

بِاٰيٰتِهٖ مُؤْمِنِيْنَ ○ وَمَا لَكُمْ اَلَّا تَاْكُلُوْا مِمَّا

বেআ-ইয়া-তেহী- মো'মেনীন্। অমা- লাকুম্ আল্‌লা- তা'কোলূ মেম্মা-

তাঁহার হুকুমের প্রতি বিশ্বাস থাকে। আর তাহা হইতে তোমাদের না খাওয়ায় হেতু কি

---

ذُكِرَ اسْمُ اللّٰهِ عَلَيْهِ وَقَدْ فَصَّلَ لَكُمْ مَّا حَرَّمَ عَلَيْكُمْ

জোকোরাছ্‌মোল্লা-হে আলায়্‌হে অক্বাদ্ ফাছ্‌ছালা লাকুম্মা- হার্‌রামা আলায়্‌কুম্

যাহার ( অর্থাৎ যে জবেহের জানোয়ারের ) উপর আল্লার নাম লওয়া হইয়াছে আর নিশ্চয় যাহা আল্লাহ্ তোমাদের প্রতি হারাম করিয়া দিয়াছেন তিনি বিস্তারিতভাবে তোমাদিগকে বর্ণনা করিয়াছেন

---

اِلَّا مَا اضْطُرِرْتُمْ اِلَيْهِ ط وَاِنَّ كَثِيْرًا لَّيُضِلُّوْنَ

ইল্‌লা- মাজ্‌তোরের্‌তুম্ এলায়্‌হ্। অ ইন্‌না কাসীরাল্-লাইয়োদ্বেল্লূনা

( উহাতে মৃত জানোয়ারও সামিল ) কিন্তু যে সকল বস্তু ( হারাম হওয়া সত্বে মাত্র ক্ষুধার তাড়নায় ) তোমরা নাচারি পক্ষে খাইতে বাধ্য হও ( তদ্রূপ অবস্থায় উহা হারাম নহে ), আর নিশ্চয় বহুলোক ( লোকদিগকে ) পথভ্রষ্ট করিয়া থাকে

---

بِاَهْوَآئِهِمْ بِغَيْرِ عِلْمٍ ط اِنَّ رَبَّكَ هُوَ اَعْلَمُ بِالْمُعْتَدِيْنَ ○

বেআহ্‌অ—এহিম্ বেগায়্‌রে এলম্। ইন্না রাব্বাকা হুঅ আ'লামো বিল্-মো'তাদীন্।

নিজেদের ইচ্ছা মত বিনা তাহকীকে, ( হে রছুল ! ) যাহারা শরিয়তের সীমার বাহিরে চলিয়া যায় তোমার প্রতিপালকই তাহাদের ( অবস্থা ) হইতে বিশেষরূপ জ্ঞাত।

---

শেষ যুগে আরব দেশে জনৈক পয়গাম্বর প্রেরণ করিবেন এবং তাঁহার প্রতি কোরআন অবতীর্ণ হইবে— যদ্দ্বারা সারা দুনিয়া সুপথে আসিবে ;—আল্লার সেই ওয়াদা পূর্ণ হইয়াছে।

وَذَرُوْا ظَاهِرَ الْاِثْمِ وَبَاطِنَهٗ ؕ اِنَّ الَّذِيْنَ يَكْسِبُوْنَ الْاِثْمَ

অজারু জা-হেরাল্ এস্‌মে অবা-ত্বেনাহ্। ইন্নাল্লাজীনা ইয়্যাক্‌ছেবূনাল্-এস্‌মা

আর ( হে মানব ! তোমরা ) প্রকাশ্য গোনাহ্ এবং অপ্রকাশ্য গোনাহ্ ( অর্থাৎ সকল গোনাহ্ ) হইতে দূরে থাকিও, (৩২) যাহারা পাপ উপার্জ্জন করে

سَيُجْزَوْنَ بِمَا كَانُوْا يَقْتَرِفُوْنَ ○ وَلَا تَاْكُلُوْا مِمَّا لَمْ

ছাইয়োজ্‌যাওনা বেমা- কা-নূ ইয়োক্‌তারেফূন্। অলা- তা'কোলূ মেম্মা- লাম্

তাহাদিগের কৃতকার্য্যের বিনিময় ত্বরিত প্রদত্ত হইবে। আর তাহা হইতে খাইও না যাহার ( অর্থাৎ যে জবেহের জানোয়ারের )

يُذْكَرِ اسْمُ اللّٰهِ عَلَيْهِ وَاِنَّهٗ لَفِسْقٌ ؕ وَاِنَّ الشَّيٰطِيْنَ

ইয়োজ্‌কারেছ্‌মোল্লা-হে আলায়হে অ ইন্নাহূ লাফেছ্‌ক্। অ ইন্নাশ্‌শাইয়া-ত্বীনা

উপর আল্লার নাম লওয়া হয় নাই তাহা হইতে খাওয়া নিশ্চয়ই না-ফর্ম্মানী(র কার্য্য), আর শয়তান দল

لَيُوْحُوْنَ اِلٰى اَوْلِيٰٓـئِهِمْ لِيُجَادِلُوْكُمْ ۚ وَاِنْ اَطَعْتُمُوْهُمْ

লাইয়োওহূনা এলা— আওলেইয়া—এহিম্ লেইয়োজা-দেলূকুম্, অইন্ আত্বা'তোমূহুম্

নিজেদের ঢং-এর লোকদিগের অন্তঃকরণে কু-প্ররোচনা দিতেই থাকে যাহাতে ( তাহারা ) তোমাদের সহিত ঝগড়া করে, আর যদি তাহাদের কথা মান্য কর

اِنَّكُمْ لَمُشْرِكُوْنَ ۴ اَوَمَنْ كَانَ مَيْتًا فَاَحْيَيْنٰهُ

ইন্নাকুম্ লামোশ্‌রেকূন্। ৪ আও মান্ কা-না মায়তান্ ফাআহ্‌ইয়ায়্‌না-হো

তবে নিঃসন্দেহ তোমরা(ও) মোশ্‌রেক। (৩৩) কী ( এমন এক ব্যক্তি ) যে ব্যক্তি ( অগ্রে ) মৃত ছিল তৎপর আমি তাহাকে প্রাণ দিলাম

ع ৭/৯ রুকু

وَجَعَلْنَا لَهٗ نُوْرًا يَّمْشِيْ بِهٖ فِي النَّاسِ كَمَنْ مَّثَلُهٗ فِي الظُّلُمٰتِ

অজ্‌আল্‌না- লাহূ নূরাঁই-ইয়্যাম্‌শী বেহী- ফিন্-না-ছে কামাম্-মাসালোহ্ ফিজ্‌জোলোমা-তে

এবং তাহাকে এই জ্যোতি ( আলোক ) প্রদান করিলাম যাহার- সাহায্যে সেই ব্যক্তি লোকদিগের মধ্যে চলিতেছে ফিরিতেছে সে ( কি ) তাহার সমতুল্য হইতে পারে ( যাহার অবস্থা এই ) যে ( সে ) অন্ধকারে ( আটক ) রহিয়াছে

(৩২) এস্থলে এই ইঙ্গিত করা হইয়াছে যে, যে বস্তু হারাম, তাহা চুরি করিয়া বা লুকাইয়া খাইও না।

(৩৩) এস্থলে কথা হইতেছে এই যে, আরবের মশ্‌রেকগণ মৃত জীব-জানোয়ারও ভক্ষণ করিত। এদেশেও এরূপ নিম্নশ্রেণীর লোক আছে যাহারা মৃত জীব-জানোয়ার ভক্ষণ করে। আল্লাহ্ মুছলমানদিগের প্রতি মৃত জীব-জানোয়ার হারাম করিলে মোশ্‌রেকগণ মুছলমানদিগের সহিত এই বিতর্ক আরম্ভ করে যে, মৃত জীব-জানোয়ার আল্লাহ্ কর্ত্তৃক নিহত, উহা ভক্ষণে তোমাদের আপত্তি, আর তোমাদের স্বহস্তে বধকৃত যাহা, তাহা তোমরা ভক্ষণ করিতেছ, ইহা কি যুক্তিসঙ্গত।

সম্ভবতঃ কোন কোন মুছমানের জবেহ্‌কৃত জানোয়ারের হিল্লৎ অর্থাৎ খাদ্য-বৈধতা এবং মৃত

لَيْسَ بِخَارِجٍ مِّنْهَا ۚ كَذٰلِكَ زُيِّنَ لِلْكٰفِرِيْنَ مَا كَانُوْا

লায়্‌ছা বেখা-রেজেম্-মেন্‌হা-। কাজা-লেকা যোই্‌য়েনা লিল্-কা-ফেরীনা মা- কা-নূ

তথা হইতে বাহির হইতে পারে না? (৩৪) এইরূপই (এই) কাফেরদিগকে শোভনীয়(ই) দেখায় (হারাম-হালাল সম্বন্ধীয় সেই কুটতর্ক) যাহা ইহারা

يَعْمَلُوْنَ ○ وَكَذٰلِكَ جَعَلْنَا فِيْ كُلِّ قَرْيَةٍ اَكٰبِرَ مُجْرِمِيْهَا

ইয়া'মালূন্। অকাজা-লেকা জ্বাআল্‌না- ফী কুল্লে ক্বার্‌ইয়্যাতেন্ আকা-বেরা মোজ্‌রেমীহা-

করে। আর (যদ্রূপ ইহারা হক দীনের বিরুদ্ধে ফন্দী আঁটীতেছে) এইরূপ আমি প্রত্যেক গ্রামে (বস্তিতে) করিয়াছি তাহাদের বড় গোনাহ্‌গার

لِيَمْكُرُوْا فِيْهَا ۚ وَمَا يَمْكُرُوْنَ اِلَّا بِاَنْفُسِهِمْ

লেইয়্যোম্‌কোরূ ফী-হা। অমা- ইয়্যাম্‌কোরূনা ইল্‌লা- বেআন্‌ফোছেহিম্

যাহাতে (তাহারা) উহাতে ফন্দীর সৃষ্টি করে, আর যতই ফন্দীর সৃষ্টি করিতেছে (তাহা) নিজেদেরই প্রতি করিতেছে

وَمَا يَشْعُرُوْنَ ○ وَاِذَا جَآءَتْهُمْ اٰيَةٌ قَالُوْا لَنْ نُّؤْمِنَ حَتّٰى

অমা- ইয়্যাশ্‌ওরূন্। অএজা- জ্বা—আৎহুম্ আ-ইয়্যাতোন্ ক্বা-লূ লাদ্-নো'মেনা হাত্তা-

আর (ইহা) তাহারা বুঝে না। আর যখন তাহাদের নিকট (কোরআনের) কোন আয়ত আইসে (তখন) বলিতে থাকে আমরা কখনই ঈমান আনিব না যে পর্য্যন্ত (না)

وقف لازم

نُؤْتٰى مِثْلَ مَآ اُوْتِىَ رُسُلُ اللّٰهِ ۘ اَللّٰهُ اَعْلَمُ حَيْثُ

নো'তা মেস্‌লা মা- উতেইয়া রাছোলোল্লা-হ্॥ আল্লা-হো আ'লামো হায়্‌সো

(সেই প্রকার নবুয়ৎ) আমাদিগকে প্রদান করা হয় যে প্রকার (নবুয়ৎ) আল্লার পয়গাম্বরদিগকে প্রদত্ত হইয়াছে, আল্লাহ্-ই বিশেষরূপ জানেন যে ক্ষেত্রে

يَجْعَلُ رِسٰلَتَهٗ ۚ سَيُصِيْبُ الَّذِيْنَ اَجْرَمُوْا صَغَارٌ عِنْدَ اللّٰهِ

ইয়্যাজ্‌আলো রেছা-লাতাহ্। ছাইয়োছীবোল্‌লাজীনা আজ্‌রামূ ছাগা-রোন্ এন্দাল্লা-হে

নিজের পয়গাম্বরী(র আমানত) সমর্পন করেন (সেই ক্ষেত্রের সংরক্ষণ এবং নিরাপদতার উপযুক্ত হওয়ারও তত্ত্ব), সত্বরই (তাহাদিগকে) পৌছিবে যাহারা পাপী আল্লার নিকটে অপদস্থতা

---

জানোয়ারের হোরমৎ অর্থাৎ খাদ্য-নিষিদ্ধতার কারণ বোধগম্য হয় নাই। অথচ মৃত জানোয়ারের মাংস চিকিৎসা শাস্ত্রানুযায়ী অনিষ্টকর। মুছলমানদিগের কাহারও কাহারও মনে সম্ভবতঃ এই ধারণার উদ্রেক হইয়া থাকিবে যে, মৃত জানোয়ারের মাংস ভক্ষণে ক্ষতি নাই। আল্লাহ্ জবেহ্‌কৃত জানোয়ারের হিল্লৎ-এর এবং মৃত জানোয়ারের হোরমৎ-এর হেতু বর্ণনা করেন নাই। কারণ স্বাস্থ্য সংক্রান্ত বিষয়াদি বুঝা সকলের পক্ষে সম্ভবপর নহে। 'হেতু' নিশ্চয়ই আছে। কিন্তু তাহার অনুসন্ধানের আবশ্যকতা মুছলমানদিগের নাই—"খোদার আদেশ" এই মনে করিয়া চুপচাপ থাকাই শ্রেয়। মুছলমানদিগের জবেহ্‌কতে দুইটী বিষয় রহিয়াছে। প্রথম—সাধারণ জাবেহ্‌কৃত যাহাতে স্বাস্থ্যের সংশ্লিষ্টতা বিদ্যমান। দ্বিতীয়—"আল্লার নাম লইয়া জবেহ্ করা", ইহাতে শের্ক হইতে নাজাতের উদ্দেশ্য রহিয়াছে।

(৩৪) আল্লাহ্ মো'মেন ও কাফেরের বর্ণনায় অত্র দৃষ্টান্তের উল্লেখ করিয়াছেন।

وَعَذَابٌ شَدِيدٌ بِمَا كَانُوا يَمْكُرُونَ ۝ فَمَنْ يُرِدِ اللَّهُ

অ আজা-বোন্ শাদীদোম্ বেমা- কা-নু ইয়্যাম্কোরূন্। ফামাই-ইয়্যোরেদেল্লা-হো

এবং কঠোর শাস্তি তাহাদের ফন্দী আবিষ্কারের জন্য। অতএব আল্লাহ্ যাহাকে ইচ্ছা করেন

---

أَنْ يَهْدِيَهُ يَشْرَحْ صَدْرَهُ لِلْإِسْلَامِ ۖ وَمَنْ يُرِدْ

আঁই ইয়্যাহ্দেয়্যাহু ইয়্যাশ্রাহ্ ছাদ্রাহু লিল্-এছলা-ম্ অমাই ইয়্যোরেদ্

যে তাহাকে সুপথ প্রদর্শন করেন তাহার অন্তঃকরণকে এছলাম ( গ্রহণের )-এর জন্য বিকাশিত করেন, ) আর যাহাকে ( তিনি ) ইচ্ছা করেন

---

أَنْ يُضِلَّهُ يَجْعَلْ صَدْرَهُ ضَيِّقًا حَرَجًا كَأَنَّمَا يَصَّعَّدُ

আঁই ইয়্যোদ্বেল্লাহু ইয়্যাজ্‌আল্ ছাদ্রাহু জয়্‌ইয়্যেক্বান্ হারাজ্বান্ কাআন্নামা-ইয়্যাছ্ছা'আদো

যে তাহাকে গোম্রাহ্ ( পথভ্রষ্ট ) করেন তাহার অন্তঃকরণকে সঙ্কুচিত ( এবং ) আবদ্ধ করিয়া দেন তাহাকে যেন আরোহণ করিতে হয়

---

فِي السَّمَاءِ ۚ كَذَٰلِكَ يَجْعَلُ اللَّهُ الرِّجْسَ عَلَى الَّذِينَ

ফিছ্ছামা—এ। কাজা-লেকা ইয়্যাজ্‌আলোল্লা-হোর্রেজ্‌ছা আলাল্লাজীনা

আকাশে, তাহাদের প্রতি আল্লার এই প্রকার আক্রোশ পড়িয়া থাকে যাহারা

---

لَا يُؤْمِنُونَ ۝ وَهَٰذَا صِرَاطُ رَبِّكَ مُسْتَقِيمًا ۗ قَدْ

লা-ইয়্যো'মেনূন। অহা-জা- ছেরাত্বো রাব্বেকা মোছ্তাক্বীমা-। ক্বাদ্

ঈমান না আনে আর ( হে রছুল ! ) এই ( দীনে এছলাম )ই তোমার প্রতিপালকের সরল পথ, নিশ্চয়

---

فَصَّلْنَا الْآيَاتِ لِقَوْمٍ يَذَّكَّرُونَ ۝ لَهُمْ دَارُ السَّلَامِ

কাছ্ছাল্নাল-আ-ইয়্যা-তে লেক্বাও্মেঁই ইয়্যাজ্জাক্কারূন্। লাহুম্ দা-রোছ্ছালা-মে

আমি ( আমার ) আয়তগুলিকে বিশ্লেষণ ভাবে বর্ণনা ) করিয়াছি সেই সমাজের জন্য যাহারা উপদেশ গ্রহণ করে। তাহাদের জন্য নিরাপদতা ( ও আদেশ আরাম )-এর গৃহ ( অর্থাৎ বেহেশ্‌ত ) রহিয়াছে

---

عِنْدَ رَبِّهِمْ ۖ وَهُوَ وَلِيُّهُمْ بِمَا كَانُوا يَعْمَلُونَ ۝ وَيَوْمَ

এন্দা রাব্বেহিম্ অহুঅ অলীইয়্যোহুম্ বেমা- কা-নূ ইয়্যা'মালূন্। অ ইয়্যাও্মা

তাহাদের প্রতিপালকের নিকট আর ( দুনিয়ায় ) যে ( সৎ ) কার্য্য করিত তাহাই তাহাদের ( সর্ব্ব অবস্থার ) বন্ধু হইবে। আর যে দিবস

---

يَحْشُرُهُمْ جَمِيعًا ۚ يَا مَعْشَرَ الْجِنِّ قَدِ اسْتَكْثَرْتُمْ مِنَ الْإِنْسِ ۖ

ইয়্যাহ্শোরোহুম্ জ্বামীআন্, ইয়্যা-মা'শারাল্-জ্বেন্নে ক্বাদেছ্তাক্সারতুম্ মেনাল্-এন্‌ছে,

( আল্লাহ্ ) সকল ( মানুষ ও জেন )কে ( নিজের দরবারে ) জড় করিবেন, ( এবং জেনদিগকে ) সম্বোধন পূর্ব্বক ফর্ম্মাইবেন যে, ) হে জেন দল (!) আদম সন্তান হইতে ত তোমরা বেশ বড় দলকে নিজেদের দিকে করিয়া লইয়াছ,

وَقَالَ اَوْلِيٰٓؤُهُمْ مِّنَ الْاِنْسِ رَبَّنَا اسْتَمْتَعَ بَعْضُنَا

অক্বা-লা আও্‌লেইয়্যা—ওহুম্‌ মেনাল্‌-এন্‌ছে রাব্বানাছ্‌তাম্‌তাআ বা'দ্বোনা

আর বলিবে ( তখন তাহারা ) মানবের মধ্য হইতে ( দুনিয়ায় ) শয়তানদিগের যাহারা বন্ধু ছিল হে আমাদের প্রতিপালক ( দুনিয়ায় ) আমরা উপকৃত হইতাম একে

بِبَعْضٍ وَّبَلَغْنَآ اَجَلَنَا الَّذِيْٓ اَجَّلْتَ لَنَا ط قَالَ النَّارُ

বেবা'দ্বেঙ্‌ আবালাগ্‌না— আজ্জালানাল্‌লাজী— আজ্জাল্‌তা লানা-। ক্বা-লান্‌না-রো

অপর হইতে আর কর্ম্মফল ভোগের যে সময় আপনি আমাদের জন্য নির্দ্দিষ্ট করিয়াছিলেন আমরা সেই ওয়াদার ক্ষেত্র পর্য্যন্ত পৌছিয়া গিয়াছি, ( এক্ষণ আপনার যাহা কিছু হুকুম ! তখন আল্লাহ্‌ ফর্ম্মাইবেন দোজখ

مَثْوٰكُمْ خٰلِدِيْنَ فِيْهَآ اِلَّا مَا شَآءَ اللّٰهُ ط اِنَّ رَبَّكَ

মাস্‌ও-কুম্‌ খা-লেদীনা ফী-হা— ইল্লা- মা- শা— আল্লা-হু। ইন্না রাব্বাকা

তোমাদের অবস্থান-স্থান দোজখই চির ( চির ) কাল থাকিবে কিন্তু আল্লার যাহা মর্জ্জী, ( হে রছুল ! ) নিশ্চয় তোমার প্রতিপালক

حَكِيْمٌ عَلِيْمٌ ۝ وَكَذٰلِكَ نُوَلِّيْ بَعْضَ الظّٰلِمِيْنَ بَعْضًا بِمَا

হাকীমোন্‌ আলীম্‌। অকাজা-লেকা নোঅল্‌লী বা'দ্বাজ্জা-লেমীনা বা'দ্বাম্‌ বেমা-

মহিমাময় ( এবং সকলের অবস্থা বিষয়ে ) জ্ঞাতা। (৩৫) আর এইরূপ আমি কোন কোন জালেমকে কাহারও কাহারও সহিত সামিল করিয়া দিব তাহারা(ই) বিনিময়ে যাহা

(৩৫) এস্থলে মর্ম্ম এই যে, দুনিয়াতে মানুষ ও জেন ( শয়তান ) দুই জাতীয় মখ্‌লুক রহিয়াছে। শয়তান খোদার শত্রু, আর মানুষ আল্লাহ্‌ ও শয়তানের আকর্ষণ বিকর্ষণের মধ্যে। অর্থাৎ আল্লাহ্‌ মানুষকে নিজের দিকে আহ্বান করেন, আর শয়তানের আকৃষ্ট করে নিজের দিকে। কাজেই মানুষ অজ্ঞতা বশতঃ শয়তানের ফাঁদে পড়িয়া আল্লার না-ফর্ম্মানী করিতে থাকে। কেয়ামত-দিবসে আল্লাহ্‌ এই দুই জাতিকে নিজের সম্মুখে হাজির করিয়া ধমক সহকারে তিরষ্কার করিবেন এবং শয়তানদলকে বলিবেন,—"তোমাদের নেতা ইবলিশ যদ্রূপ বেহেশ্‌ত হইতে বিতাড়িত হওয়াকালে বলিয়া গিয়াছিল, তদনুযায়ী তোমরা বহু মানুষকে নিজেদের অনুগত করিয়া লইয়াছ।"

শয়তান দলের তৎকালীনের কোন উত্তর ত এখানে উল্লেখ নাই ; কিন্তু স্থানান্তরে উল্লেখ আছে যে, শয়তান দল বলিবে,—"আমরা ত আমাদের বাধ্য অনুগত হওয়ার জন্য ইহাদের ( মানুষ্যদিগের ) প্রতি জবরদস্তি করি নাই—ইহাদের দোষ আমাদের প্রতি তবে চাপান হইতেছে কেন ?"

এস্থলে শয়তান দলের উপর্য্যুক্ত উক্তির উত্তরে মানুষ দলের উক্তির উল্লেখ করা হইয়াছে। আর মনুষ্য দলের সেই উক্তি শয়তান দলের উক্তির উত্তর নহে ; বরং স্বীকারোক্তি। ফলকথা, মনুষ্য দল স্বীকার করিবে যে—"বস্তুতঃ আমরা ও সয়তান দল পরস্পর পরস্পরের দ্বারা উপকৃত হইতাম। শয়তান দল আমাদের দ্বারা এই উপকার পাইয়াছিল যে, আমাদিগকে সঙ্গে পাইয়া উহাদের প্রাধান্য বাড়িয়া গিয়াছিল, উহারা আমাদের প্রতি হুকুম ( নির্দ্দেশ ) চালাইত। পক্ষান্তরে উহাদের দ্বারা আমরা এই উপকার প্রাপ্ত হইয়াছিলাম যে, দুনিয়াতে নানা আমোদ-প্রমোদ উপভোগ করিয়াছিলাম, বহুবিধ স্ফূর্ত্তি উড়াইয়াছিলাম।"

ফলকথা, কি মনুষ্য দল আর কি শয়তান দল—আমার সম্মুখে কাহারও হইতে কোনও উত্তর সম্ভবপর হইবে না। আল্লাহ্‌ উভয় দলকে এক সাথে দোজখে নিক্ষেপ করিবেন।

كَانُوْا يَكْسِبُوْنَ ۞ يٰمَعْشَرَ الْجِنِّ وَالْاِنْسِ اَلَمْ يَاْتِكُمْ

কা-নূ ইয়্যাক্‌ছেবূন্। ইয়্যা- মা'শারাল্-জেন্নে অল্-এন্‌ছে আলাম্ ইয়্যাতেকুম্

( উহারা দুনিয়ায় ) করিতে রহিয়াছে। (৩৬) ( অনন্তর আমি জেন ও মানুষ উভয়কে সম্বোধন পূর্ব্বক জিজ্ঞাসা করিব যে, ) হে জেন্ ও মনুষ্য দল (!) তোমাদের নিকট কি আগমন করে নাই

৫ ১৫ / ২ রুকু

رُسُلٌ مِّنْكُمْ يَقُصُّوْنَ عَلَيْكُمْ اٰيٰتِيْ وَيُنْذِرُوْنَكُمْ

রোছোলোম্ মেন্‌কুম্ ইয়্যাকোছ্‌ছুনা আলায়্‌কুম্ আইয়্যা-তী অইয়্যোন্‌জেরূনাকুম্

তোমাদেরই মধ্যেকার পয়গাম্বরগণ ( এজন্য ) যে তোমাদের প্রতি আমার আহ্‌কাম ( নির্দ্দেশাবলী ) বর্ণনা করে আর তোমাদিগকে ভয় প্রদর্শন করে

لِقَآءَ يَوْمِكُمْ هٰذَا ؕ قَالُوْا شَهِدْنَا عَلٰٓى اَنْفُسِنَا

লেকা—আ ইয়্যাওমেকুম্ হাজা-। কা-লু শাহেদ্‌না- আলা- আন্‌ফোছেনা-

তোমাদের এই রোজ ( কেয়ামত )-এর সম্মুখে আসার বিষয়, উহারা আরজ করিবে আমরা নিজেদের প্রতি নিজেরাই সাক্ষ্য দিতেছি ( অর্থাৎ নিজেদের গোনাহের স্বীকারোক্তি করিতেছি

وَغَرَّتْهُمُ الْحَيٰوةُ الدُّنْيَا وَشَهِدُوْا عَلٰٓى اَنْفُسِهِمْ اَنَّهُمْ

অগার্‌রাৎহুমোল্-হায়্যা-তোদ্দোন্‌য়্যা- অশাহেদূ আলা— আন্‌ফোছেহিম্ আন্নাহুম্

আর ( প্রকৃতপক্ষে ) পার্থিব জীবন উহাদিগকে ধোকা দিয়াছিল আর ( এক্ষণ ) উহারা নিজেরাই নিজেদের প্রতি সাক্ষ্য দিল ( অর্থাৎ স্বীকারোক্তি করিল ) যে যথার্থ ই উহারা

كَانُوْا كٰفِرِيْنَ ۞ ذٰلِكَ اَنْ لَّمْ يَكُنْ رَّبُّكَ مُهْلِكَ الْقُرٰى

কা-নূ কা-ফেরীন্। জা-লেকা আল্‌লাম্ ইয়্যাকোর্‌রাব্বেকা মোহ্‌লেকাল্-কোরা-

কাফের ছিল। ( আর হে রছুল ! ) পয়গাম্বরগণকে পাঠাইয়া পাঠাইয়া হুজ্জৎ ( কলহ ) সমাপ্ত করা ) এ-জন্য যে তোমার প্রতিপালক গ্রামগুলিকে বিনষ্টকারী নহেন ( যে এদিকে ইহাদিগকে বিধস্ত করেন )

بِظُلْمٍ وَّاَهْلُهَا غٰفِلُوْنَ ۞ وَلِكُلٍّ دَرَجٰتٌ مِّمَّا عَمِلُوْا ؕ

বেজোল্‌মেঙ্ অআহ্‌লোহা- গা-ফেলূন্। অলেকুল্লেন্ দারাজ্জা-তোম্-মেম্মা- আমেলূ।

জুলুম ( ও জবরদস্তী ) দ্বারা আর ( ওদিকে ) তথাকার বাসিন্দাগণ ( আল্লার অভিপ্রায় বিষয়ে ) বে-খবর থাকে। আর যদ্রূপ যদ্রূপ কার্য্য করিয়াছে তাহারই ( অর্থাৎ সেই কার্য্যেরই ) অনুযায়ী সকল ( লোক )-এর পদমর্য্যাদা হইবে,

وَمَا رَبُّكَ بِغَافِلٍ عَمَّا يَعْمَلُوْنَ ۞ وَرَبُّكَ الْغَنِيُّ

অমা- রাব্বোকা বেগা-ফেলেন্ আম্মা- ইয়্যা'মালূন্। অরাব্বোকাল্- গানীইয়্যো

আর যাহা কিছু ( লোক দুনিয়ায় ) করিতেছে তোমার পালক তাহা হইতে অজ্ঞাত নহেন ! আর তোমার প্রতিপালক বে-পরোয়া

(৩৬) অর্থাৎ—কেয়ামত-দিবসে যদ্রূপ আমি মানুষ ও শয়তানদিগকে ( যাহারা উহাদের কুপথ-চালক ছিল ) দোজখে একই স্থানে জড় করিব, তদ্রূপ অন্যান্য জালেমদিগকে ও উহাদেরই দলভুক্তদিগের

ذُو الرَّحْمَةِ ۚ إِن يَشَأْ يُذْهِبْكُمْ وَيَسْتَخْلِفْ مِن بَعْدِكُم مَّا يَشَاءُ

জোর্‌রাহ্‌মাতে, এই-ইয়্যাশা' ইয়োজ্‌হেব্‌কুম্‌ অইয়্যাছ্‌তাখ্‌লেফ্‌ মেম্বা'দেকুম্‌-মাইয়্যাশা-ও

(ও) কৃপাশালী, যদি ( তিনি ) ইচ্ছা করেন তোমাদের ( সকল )কে ( দুনিয়া হইতে উঠাইয়া ) লইয়া যান আর তোমাদের পরে যাহাকে ইচ্ছা ( তোমাদের ) স্থলাভিষিক্ত করেন

---

كَمَا أَنشَأَكُم مِّن ذُرِّيَّةِ قَوْمٍ آخَرِينَ ۝ إِنَّ مَا تُوعَدُونَ

কামা— আন্‌শাকুম্‌ মেন্‌ জোর্‌রীয়্যাতে ক্বাওমেন্‌ আ-খারীন্‌ ইননা মা- তুও্‌আদূনা

যদ্রূপ অন্য লোকের বংশ হইতে ( অবশেষ ) তোমাদিগকে সৃষ্টি করিয়াই চুকিয়াছেন। নিশ্চয় যাহার ( অর্থাৎ যে কেয়ামত-দিবসের ) সম্বন্ধে তোমাদের সহিত ওয়াদা করা হইতেছে

---

لَآتٍ ۖ وَمَا أَنتُم بِمُعْجِزِينَ ۝ قُلْ يَا قَوْمِ اعْمَلُوا عَلَىٰ

লাতা-তেঙ্‌-অম — আন্তুম্‌ বেমা-জেযীন্‌। ক্বোল্‌ ইয়া-ক্বাও্‌মে'মালু আলা-

নিঃসন্দেহ ( উহা ) আসিবেই আর তোমরা ( এ বিষয়ে আল্লাহ্‌কে ) নাচার করিতে পার না ( যে তোমরা কেয়ামত আসিতে দিবে না )। ( হে রছুল ! ইহাদিগকে ) বল যে ভ্রাতৃগণ ! তোমরা আমল করিতে থাক তোমাদের

---

مَكَانَتِكُمْ إِنِّي عَامِلٌ ۖ فَسَوْفَ تَعْلَمُونَ ۙ مَن تَكُونُ لَهُ

মাকা-নাতেকুম্‌ ইন্নী আ-মেলোন্‌, ফাছাও্‌ফা তা'লামূনা—মান্‌ তাকূনো লাহূ

স্থলে আমিও ( আমার স্থলে ) আমল করিতেছি, তৎপর তোমরা ( পশ্চাতে ) জানিতে পারিবে যে— অবশেষ কাহার

---

عَاقِبَةُ الدَّارِ ۗ إِنَّهُ لَا يُفْلِحُ الظَّالِمُونَ ۝ وَجَعَلُوا لِلَّهِ

আ-ক্বেবাতোদ্‌দা-র্‌, ইন্নাহূ লা- ইয়োজ্‌লেহোফ্‌জা-লেমূন্‌। অজ্বাআলু লেল্‌লা-হে

পরিণাম শুভ, ( কিন্তু ) ইহাতে ত কিছুই সন্দেহ নাই যে জালেমগণ ( কোন প্রকারেই ) নাজাত পাইবে না। (৩৭) আর ( এই কাফেরগণ ) ধার্য্য করে আল্লার(ও)

---

مِمَّا ذَرَأَ مِنَ الْحَرْثِ وَالْأَنْعَامِ نَصِيبًا فَقَالُوا هَٰذَا لِلَّهِ

মেম্মা- জারাআ মেনাল্‌-হার্‌ছে অল্‌-আন্‌আ-মে নাছীবান্‌ ফাকা-লূ হা-জা- লিল্‌লা-হে

একটী অংশ (আল্লার) সৃষ্ট সফল এবং (তাঁহার সৃষ্ট) জানোয়ার হইতে অনন্তর বলে যে এতটা ত আল্লার

---

بِزَعْمِهِمْ وَهَٰذَا لِشُرَكَائِنَا ۖ فَمَا كَانَ لِشُرَكَائِهِمْ

বে-যা'মেহিম্‌ অহা-জা- লেশোরাকা—এনা-, ফামা- কা-না লেশারাকা—এহিম্‌

নিজেদের খেয়াল অনুযায়ী আর এতটা আমাদের শরিকদিগের ( অর্থাৎ সেই মাবুদগণের যাহাদিগকে আমরা খোদার শরিক মান্য করিয়া থাকি, ) তৎপর ( ইহাদের ব্যবহার এই দাঁড়ায় যে, ) যাহা ( যে হিস্‌সা ) ইহাদের ( মানিত ) শরিকগণের হয়

---

সহিত দোজখে জড় করিবে, যথা—কাফের, মোশ্‌রেক এবং ধনীদিগকে তাহাদের সহিত দোজখে জড় করিব—যাহারা ইহাদের ইঙ্গিতে চলিতেছে।

(৩৭) "জোল্‌ম্‌"-এর অভিধানিক অর্থ—"অধিকার লোপকরণ"। সুতরাং "হক" অর্থাৎ অধিকার লোপকারীই হইতেছে জালেম ;—সে-হক বান্দারই হউক অথবা আল্লারই হউক।

فَلَا يَصِلُ إِلَى اللّٰهِ ۚ وَمَا كَانَ لِلّٰهِ فَهُوَ يَصِلُ إِلَى

ফালা- ইয়্যাছেলো এলাল্লা-হে, অমা- কা-না লিল্লা-হে ফাহুআ ইয়্যাছেলো এলা-

তাহা(ত) আল্লার দিকে পৌছে না আর যাহা ( অর্থাৎ যে হিস্যা ) আল্লার হয় তাহা পৌছিয়া যায় ইহাদের ( মানিত )

شُرَكَآئِهِمْ ۗ سَآءَ مَا يَحْكُمُوْنَ ○ وَكَذٰلِكَ زَيَّنَ

শোরাকা—এহিম্, ছা—আ মা- ইয়্যাহ্‌কোমূন্। অকাজা-লেকা যায়্‌ইয়্যানা

শরিকগণকে, ( কী-ই ) কদর্য্য ( বণ্টন-হুকুম ) যাহা ইহারা হুকুম করিয়া থাকে। (৩৮) আর এইরূপ শোভনীয় করিয়া দেখাইয়াছে

لِكَثِيْرٍ مِّنَ الْمُشْرِكِيْنَ قَتْلَ أَوْلَادِهِمْ شُرَكَآؤُهُمْ

লেকাছীরেম্-মেনাল্-মোশ্‌রেকীনা ক্বাৎলা আও্‌লা-দেহিম্ শোরাকা—ও হুম্

বহু মোশ্‌রেককে উহাদের ( সৃষ্ট ) শরিকগণ উহাদের নিজেদের সন্তান বধ করিতে ( উহাদের চক্ষে )

لِيُرْدُوْهُمْ وَلِيَلْبِسُوْا عَلَيْهِمْ دِيْنَهُمْ ۗ وَلَوْ شَآءَ اللّٰهُ

লেইয়্যারদূহুম্ অলেইয়্যাল্‌বেছূ আলায়্‌হিম্ দী-নাহুম্, অলাও্ শা—আল্লা-হো

যাহাতে ( অবশেষ ) উহাদিগের ( চির ) ধ্বংসপ্রাপ্তিতে নিক্ষেপ করে আর যাহাতে উহাদের দীন উহাদের প্রতি সন্দেহজনক করিয়া দেয় ( অর্থাৎ—সরল পথ বুঝিতে না পারে আল্লাহ্ ইচ্ছা করিলে

مَا فَعَلُوْهُ فَذَرْهُمْ وَمَا يَفْتَرُوْنَ ○ وَقَالُوْا هٰذِهٖٓ أَنْعَامٌ

মা-ফাআলুহো ফাজার্ হুম্ অমা- ইয়্যাফ্‌তারূন্। অক্বা-লূ হা-জেহী— আন্‌আ-মোঙ্

উহারা ইহা ( নিষ্ঠুরতার কাজ ) করিত না অতএব ( হে রছুল ! ) উহাদিগকে আর উহাদের মিথ্যা-রোপকে ( আল্লার উপর ) ছাড়িয়া দাও ( আল্লাহ্ উহাদিগকে বুঝিয়া লইবেন )। আর ( উহারা বলিয়া থাকে যে ( আমাদের ) এই জানোয়ার

وَّحَرْثٌ حِجْرٌ ۖ لَّا يَطْعَمُهَآ إِلَّا مَنْ نَّشَآءُ بِزَعْمِهِمْ

অহারছোন্ হেজ্‌রোল্- লা- ইয়্যোৎআমোহা— ইল্লা-মান্-নাশা—ও বেযা'মেহিম্

ও ফসল(-এর মধ্যে অমুক জানোয়ার এবং অমুক ফসল ) অস্পৃশ্য,—ইহাদিগকে সেই লোক ছাড়া যাহাকে আমরা আমাদের খেয়ালের অনুযায়ী ইচ্ছা করি ( অন্যে ) ভক্ষণ করিতে পারে না (৩৯)

(৩৮) আরবের মোশ্‌রেকদিগের এই দস্তর ছিল যে, তাহারা যে নিয়াজ চড়াইত, তাহা হইতে এক অংশ আল্লার এবং অবশিষ্ট অংশ বোৎদিগের উদ্দেশ্যে রাখিত। কিন্তু পরে যদি বুঝিতে পারিত যে, আল্লার অংশের জানোয়ার হৃষ্টপুষ্ট, তবে তাহাকে বদলিয়া বোতের দিকে রাখিত। অথচ বোতের অংশের জানোয়ার হৃষ্টপুষ্ট বলিয়া বিবেচিত হইলেও তাহা বদলাইয়া খোদার দিকে রাখিত না। কারণ, বোৎদিগের সন্তুষ্টির প্রতিই উহাদের অধিক লক্ষ্য থাকিত।

(৩৯) আরবের মোশ্‌রেকদিগের ভ্রান্ত বিশ্বাসগুলির মধ্যে ইহাও একটী ছিল যে, বোতের উদ্দেশ্যে জানোয়ারের নিয়াজ চাড়ান হইলে, সে নিয়াজকে এক বিশেষ নিয়াজরূপে গণ্য করা হইত। তদ্রূপ নিয়াজ সেই বোতের পূজাকারী ছাড়া অন্য কেহই ভক্ষণ করিতে পারিত না। অত্রস্থ আয়তে উহারই দিকে ইঙ্গিত রহিয়াছে।

وَاَنْعَامٌ حُرِّمَتْ ظُهُوْرُهَا وَاَنْعَامٌ لَّا يَذْكُرُوْنَ اسْمَ اللّٰهِ

অআন্‌আ-মোন্ হোর্‌রেমাৎ জোহুরোহা- অআন্‌আ-মোল্-লা-ইয়্যাজ্‌কোরূনাছ্‌মাল্‌লা-হে

আর ( কতক ) জানোয়ার (এরূপ) আছে যে তাহাদের পৃষ্ঠ ( পৃষ্ঠে ছওয়ার হওয়া অথবা বোঝা চাপান ) হারাম আর ( কতক ) জানোয়ার ( এরূপ ) আছে যাহা(দিগকে জবেহ করা কালীন তাহা)দের উপর আল্লার নাম

---

عَلَيْهَا افْتِرَآءً عَلَيْهِ ط سَيَجْزِيْهِمْ بِمَا كَانُوْا يَفْتَرُوْنَ ٥ وَقَالُوْا

আলায়্‌হাফ্‌তেরা—আন্ আলায়্‌হে, ছাইয়্যাজ্‌যীহিম্ বেমা-কানূ ইয়্যাফ্‌তারূন। অকা-লূ

লয় না আল্লার প্রতি ( ইহাদের ) জলন্ত মিথ্যারোপ, ( অপিচ ) যদ্রূপ ইহারা জলন্ত মিথ্যারোপ করিতে রহিয়াছে অতি সত্বরই আল্লাহ্ ইহাদিগকে উহার শাস্তি প্রদান করিবেন আর ( ইহারা ইহাও ) বলিয়া থাকে যে

---

مَا فِيْ بُطُوْنِ هٰذِهِ الْاَنْعَامِ خَالِصَةٌ لِّذُكُوْرِنَا وَمُحَرَّمٌ

মা- ফী বোতুনে হা-জেহেল্-আন্‌আ-মে খা-লেছাতোল্-লেজোকূরেনা- অমোহার্‌রামোন্

( আমরা বোৎদিগের নামে যে-জানোয়ার ছাড়িয়া দিয়া রাখিয়াছি ) এই জানোয়ারগুলির পেটে ( পেট হইতে ) যে বাচ্চা জন্মিবে ( তাহা ) আমাদের পুরুষদিগের ( খাদ্যের ) জন্য আর ( উহা খাওয়া ) হারাম

---

عَلٰى اَزْوَاجِنَا ج وَاِنْ يَّكُنْ مَّيْتَةً فَهُمْ فِيْهِ شُرَكَآءُ ط

আলা— আয্‌ওয়া-জেনা-, অএই-ইয়্যাকোম্-মায়্‌তাতান্ ফাহুম্ ফী-হে শোরাকা—ও,

আমাদের নারীদিগের প্রতি, আর যদি মৃত ( বাচ্চা ) জন্মে তবে পুরুষ ও নারী ( উভয়ই ) উহা(র ভক্ষণ করি)তে শরিক,

---

سَيَجْزِيْهِمْ وَصْفَهُمْ ط اِنَّهٗ حَكِيْمٌ عَلِيْمٌ ٥ قَدْ خَسِرَ الَّذِيْنَ

ছাইয়্যাজ্‌যীহিম্, অছ্‌ফাহুম্, ইন্নাহু হাকীমোন্ আলীম্। ক্বাদ্ খাছেরাল্লাজীনা

অতি শীঘ্রই ( আল্লাহ্ ) ইহাদিগকে ইহাদের ( এইরূপ ) উক্তির শাস্তি প্রদান করিবেন, নিশ্চয়ই তিনি মহিমাময় জ্ঞাতা। নিঃসন্দেহ ( তাহারা ) মহা ক্ষতির মধ্যে যাহারা

---

قَتَلُوْٓا اَوْلَادَهُمْ سَفَهًا بِغَيْرِ عِلْمٍ وَّحَرَّمُوْا مَا رَزَقَهُمُ

কাতালু—আও্‌লা-দাহুম্ ছাফাহাম্ বেগ্বায়্‌রে এল্‌-মেঙ্‌-অহার্‌রামূ মা- রাযাকাহোমোল্-

কুবুদ্ধি (ও) মূর্খতাহেতু নিজেদের সন্তানদিগকে বধ করিয়াছে আর ( সেই রুজী নিজেদের প্রতি ) হারাম করিয়া লইয়াছে যাহা ( অর্থাৎ যে রুজী ) আল্লাহ্

---

اللّٰهُ افْتِرَآءً عَلَى اللّٰهِ ط قَدْ ضَلُّوْا وَمَا كَانُوْا مُهْتَدِيْنَ ع

লা-হোফ্‌তেরা—আন্ আলাল্লা-হে, ক্বাদ্ দ্বল্লূ অমা- কা-নূ মোহ্‌তাদীন্। ع

উহাদিগকে দিয়াছিলেন আল্লার প্রতি জলন্ত মিথ্যারোপ চাপাইয়া, নিঃসন্দেহ উহারা পথভ্রষ্ট হইয়াছে আর উহারা সুপথে আসিবার পাত্রও ছিল না।

ع ১৬ ৩ রুকু

وَهُوَ الَّذِيْٓ اَنْشَاَ جَنّٰتٍ مَّعْرُوْشٰتٍ وَّغَيْرَ مَعْرُوْشٰتٍ وَّالنَّخْلَ

অহুঅল্‌লাজী— আন্‌শাআ জান্না-তেম্‌-মা'রূশা-তেঙ্‌ অগায়্‌রা মা'রূশা-তেঙ্‌ অন্‌নাখ্‌লা

( আর তিনিই সর্ব্বশক্তিমান ) যিনি বাগান সৃজন করিয়াছেন ( কোন কোনটা ) মৃত্তিকায় লাগিত ভরাযুক্ত ( যথা আঙ্গুরের ভারা আর ( কোন কোনটা ) ভারাবিহিন আরখর্জ্জুর

---

وَالزَّرْعَ مُخْتَلِفًا اُكُلُهٗ وَالزَّيْتُوْنَ وَالرُّمَّانَ مُتَشَابِهًا

অয্‌যার্‌আ মোখ্‌তালেফান্‌ ওকোলোহূ অয্‌যায়তূনা অর্‌রোম্‌মা-না মোতাশা-বেহাঙ্‌

এবং ফসল ভিন্ন ভিন্ন প্রকারের হইয়া থাকে উহার খাদ্যবস্তু আর জয়তুন ও আনার ( দাড়িম্ব ইহা দের কোন কোনটা ত গঠনাকৃতিতে এবং আস্বাদে ) একে অন্যের অনুরূপ

---

وَّغَيْرَ مُتَشَابِهٍ ؕ كُلُوْا مِنْ ثَمَرِهٖٓ اِذَآ اَثْمَرَ وَاٰتُوْا

অগায়্‌রা মোতাশা-বেহেন্‌। কোলূ মেন্‌ সামারেহী— এজা আস্‌মামারা অআ-তূ

আর ( কোন কোনটা ) একে অন্যের অনুরূপ নহে (ও), ( হে মানব ! এইসকল বস্তু ) যখন ফলিবে ( তখন তোমরা ) ইহাদের ফল ( নিঃসঙ্কোচে ) ভক্ষণ করিও আর প্রদান করিও

---

حَقَّهٗ يَوْمَ حَصَادِهٖ ۖ وَلَا تُسْرِفُوْا ؕ اِنَّهٗ لَا يُحِبُّ

হাক্‌কাহূ ইয়াওমা হাছা-দেহী, অলা- তোছ্‌রেফূ, ইন্নাহূ লা- ইয়োহেব্বোল্‌

( এই সকল নে'মতের শোকরিয়া স্বরূপ ( এ-গুলির কর্ত্তন ( বা ভাঙ্গন ) দিবসে ( উহা হইতে ) আল্লার হক ( অর্থাৎ জাকাত ), আর ( তোমরা ) বাহুল্য ব্যয় করিও না, কারণ আল্লাহ্‌ পছন্দ করেন না

---

الْمُسْرِفِيْنَ ۙ وَمِنَ الْاَنْعَامِ حَمُوْلَةً وَّفَرْشًا ؕ كُلُوْا مِمَّا

মোছ্‌রেফীন্‌। অমেনাল্‌ আন্‌আ-মে হামূলাতাঙ্‌ অফার্‌শান্‌, কোলূ মেম্‌মা-

বাহুল্য ব্যয়কারীদিগকে। আর ( সেই খোদা-ই ) চতুষ্পদ জানোয়ারের মধ্যে (কোন কোনটাকে) বোঝা বহনকারী ( রূপে সৃজন করিয়াছেন, যথা—উষ্ট্র, গর্দ্দভ ) ( আর কোন কোনটা ) মাটির সহিত লিপ্ত অর্থাৎ যেগুলির উপর বোঝা চাপান হয় না, যথা—মেষ ছাগ ), ( অতএব ) তোমরা ( নিঃসঙ্কোচে ) উহা হইতে ভক্ষণ করিও

---

رَزَقَكُمُ اللّٰهُ وَلَا تَتَّبِعُوْا خُطُوٰتِ الشَّيْطٰنِ ؕ اِنَّهٗ لَكُمْ

রাযাকাকোমোল্‌লা-হো অলা- তাত্তাবে- উ খোতোআ- তেশ্‌- শায়্‌ত্বা-ন্‌। ইন্নাহূ লাকুম

আল্লাহ্‌ তোমাদিগকে যে রুজী দান করিয়াছেন আর ( তোমরা ) শয়তানের পদে পদে চলিও না, কারণ সে তোমাদের

---

عَدُوٌّ مُّبِيْنٌ ۙ ثَمٰنِيَةَ اَزْوَاجٍ ۚ مِنَ الضَّاْنِ اثْنَيْنِ وَمِنَ

আদূবোম্‌মোবীন্‌। ছামা-নেইয়্যাতা আয্‌ওয়া-জ্বেন্‌, মেনাদ্‌দ'নেছ্‌নায়নে অমেনাল্‌

প্রকাশ্য শত্রু। ( আল্লাহ্‌ চতুষ্পদ জানোয়ার নর-মাদা ) আট প্রকার(-এর সৃজন করিয়াছেন ) মেষ হইতে ( নর-মাদা ) দুই এবং ছাগী

الْمَعْزِ اثْنَيْنِ ۗ قُلْ آلذَّكَرَيْنِ حَرَّمَ أَمِ الْأُنثَيَيْنِ أَمَّا اشْتَمَلَتْ

মা'য়েছ্‌নায়্‌ন্‌, ক্বোল্‌ আ-জ্‌জাকারায়্‌নে হার্‌রামা আমেল্‌-ওন্‌সাইয়্যায়্‌নে আম্মাশ্‌ তামালাৎ

হইতে ( নর-মাদা ) দুই, ( এক্ষণ হে রছুল ! লোকদিগকে জিজ্ঞাসা কর যে ) আল্লাহ্‌ মেষ ছাগীর দুই নরকে হারাম করিয়াছেন না-কি দুই মাদাকে অথবা তাহা ( অর্থাৎ সেই ছানা)কে যাহাকে ঘিরিয়া লইয়া রহিয়াছে

عَلَيْهِ أَرْحَامُ الْأُنثَيَيْنِ ۖ نَبِّئُونِي بِعِلْمٍ إِن كُنتُمْ صَادِقِينَ ۝

আলায়্‌হে আর্‌হা-মোল্‌-ওন্‌সাইয়্যায়্‌নে, নাব্বেউনী বেএল্‌মেন্‌ ইন্‌ কোন্তুম ছ-দেক্বীন্‌।

( এই ) উভয় মাদার পেট নিজের মধ্যে, ( তোমরা ) আমাকে ( ইহার ) প্রমান দাও ( নিজেদের দাবীতে ) যদি তোমরা সত্যবাদী হও।

وَمِنَ الْإِبِلِ اثْنَيْنِ وَمِنَ الْبَقَرِ اثْنَيْنِ ۗ قُلْ آلذَّكَرَيْنِ

অমেনাল্‌ এবেলেছ্‌নায়্‌নে, অমেনাল্‌ বাক্বারেছ্‌নায়্‌নে, ক্বোল্‌ আ—জ্‌-জাকারায়্‌নে

আর উট হইতে ( নর-মাদা ) দুই এবং গরু হইতে ( নর মাদা ) দুই, ( এক্ষণ হে রছুল ! ইহাদিগকে ) জিজ্ঞাসা কর যে ( আল্লাহ্‌ উট-গরুর ) দুই নরকে

حَرَّمَ أَمِ الْأُنثَيَيْنِ أَمَّا اشْتَمَلَتْ عَلَيْهِ أَرْحَامُ الْأُنثَيَيْنِ ۖ

হার্‌রামা আমেল্‌-ওন্‌সাইয়্যায়্‌নে আম্মাশ্‌ আমালাৎ আলায়্‌হে আর্‌হা-মোল্‌-ওন্‌ছাইয়্যায়্‌নে

হারাম করিয়াছেন না-কি দুই মাদাকে অথবা তাহা ( অর্থাৎ সেই ছানা)কে যাহাকে ( এই ) উভয় মাদাকে পেট নিজের মধ্যে ঘিরিয়া রহিয়াছে,

أَمْ كُنتُمْ شُهَدَاءَ إِذْ وَصَّاكُمُ اللَّهُ بِهَٰذَا ۚ فَمَنْ أَظْلَمُ

আম্‌ কোন্তুম শোহাদা—আ এজ্‌ অছ্‌ছা-কোমোল্লা-হো বেহা-জা,- ফামান্‌ আজ্‌লামো

আল্লাহ্‌ তোমাদিগকে যখন ( এই জিনিষগুলির হারাম করিয়া দেওয়ার ) নির্দ্দেশ দিয়াছিলেন তখন তোমরা ( নিজেরা ) কি মওজুদ ছিলে ? অতএব বড় জালেম ( আর ) কে হইবে—

مِمَّنِ افْتَرَىٰ عَلَى اللَّهِ كَذِبًا لِّيُضِلَّ النَّاسَ بِغَيْرِ عِلْمٍ ۗ

মেম্মানেফ্‌তারা- আলাল্লা-হে কাজেবাল্‌ লেইয়্যোদেল্লান্না-ছা বেগায়্‌রে এল্‌ম্‌,

সেই ব্যক্তি অপেক্ষা যে ব্যক্তি লোকদিগকে গোমরাহ্‌ করিবার জন্য না বুঝিয়া সুঝিয়া আল্লার প্রতি মিথ্যা দোষ চাপায়,

إِنَّ اللَّهَ لَا يَهْدِي الْقَوْمَ الظَّالِمِينَ ۝ قُل لَّا أَجِدُ

ইন্নাল্লা-হা লা- ইয়্যাহ্‌দেল্‌ ক্বাওমাজ্‌জা-লেমীন। ৫ ক্বোল্‌ লা—আজেদো

কখনই আল্লাহ্‌ ছেরকশ্‌ লোকদিগকে হেদাএত দান করেন না (৪০) ( হে নবী ! ইহাদিগকে ) বল যে আমি ত প্রাপ্ত হই, না

৫ / ১৭ / ৪ রুকু

(৪০) আরবের মোশ্‌রেকদিগের মধ্যে উট, গরু, মেষ ও ছাগ এই চার জানোয়ার জবেহ করা

فِي مَا أُوحِيَ إِلَيَّ مُحَرَّمًا عَلَىٰ طَاعِمٍ يَطْعَمُهُ إِلَّا

ফী মা—উ-হেয়্যা এলায়্যা মোহার্রামান্ আলা- তা-এমেই ইয়াৎআমোহু— ইল্লা—

সেই বস্তুতে যাহা অহী করা গিয়াছে আমার দিকে যে হারাম করিয়া দেওয়া হইয়াছে কোন ভোজনকারীর প্রতি যে উহা ভক্ষণ করে কিন্তু

أَن يَكُونَ مَيْتَةً أَوْ دَمًا مَّسْفُوحًا أَوْ لَحْمَ خِنزِيرٍ فَإِنَّهُ

আই-ইয়্যাকূনা মায়্তাতান্ আও্ দামাম্-মাছফূহান আও্ লাহ্মা খেন্যীরেন্ ফাইন্নাহু

এই যে ( যদি তাহা ) মৃত কিম্বা প্রবাহিত রক্ত অথবা শূকরের মাংস হয় তবে নিশ্চয়ই তাহা

رِجْسٌ أَوْ فِسْقًا أُهِلَّ لِغَيْرِ اللَّهِ بِهِ ۚ فَمَنِ اضْطُرَّ غَيْرَ

রেজ্ছোন্ আও্ ফেছ্কাম্ ওহেল্লা লেগ্যায়্রেল্লা-হে বেহী, ফামানেদ্তোরা গ্বায়্রা

নাপাক কিম্বা ( সেই জানোয়ার ) না-ফর্মানীর কারণ দাঁড়ায় যে আল্লার ছাড়া অন্য কাহারও জন্য জবেহ ( এবং নামাঙ্কিত ) করা হইয়া থাকে, তত্রাচও যে ব্যক্তি ( ক্ষুধায় ) প্রাণান্তপ্রায় হয় ( এবং সেই ব্যক্তি ) ইচ্ছা পোষণ না করে

بَاغٍ وَلَا عَادٍ فَإِنَّ رَبَّكَ غَفُورٌ رَّحِيمٌ ۝ وَعَلَى الَّذِينَ هَادُوا

বা-গ্বেও্ অলা- আদেন্ ফাইন্না রাব্বাকা গ্বাফোরোর্রাহীম্। অআলাল্লাজীনা হা-দূ

নাফর্মানীর আর ( জীবন রক্ষা রূপ আবশ্যকের ) সীমা অতিক্রমকারী না হয় ( তদবস্থায় সেই ব্যক্তি যদি উল্লেখিত নাপাক বস্তুগুলি হইতে কিঞ্চিত ভক্ষণ করে, অর্থাৎ ভক্ষণ করিয়া প্রাণ বাঁচায় ( তবে ( হে রছুল ! ) নিশ্চয় তোমার প্রতিপালক ক্ষমাকারী দয়ালু। আর য়িহুদিগণের প্রতি

حَرَّمْنَا كُلَّ ذِي ظُفُرٍ ۖ وَمِنَ الْبَقَرِ وَالْغَنَمِ حَرَّمْنَا عَلَيْهِمْ

হার্রাম্না-কোল্লা জী-জোফোর্, অমেনাল্ বাকারে অল্-গ্বানামে হার্রাম্না- আলায়্হিম্

আমি যাবতীয় নখবিশিষ্ট জানোয়ার হারাম করিয়া দিয়াছিলাম, আর ( অনুরূপ ) আমি গরু ও মেষ, ছাগ হইতে উহাদের প্রতি হারাম করিয়া দিয়াছিলাম

شُحُومَهُمَا إِلَّا مَا حَمَلَتْ ظُهُورُهُمَا أَوِ الْحَوَايَا

শোহূমাহোমা— ইল্লা- মা- হামালাৎ জোহূরোহোমা— আবেল্-হাও-ইয়্যা—

ঐ ঐ-এর চর্ব্বি কিন্তু ( সেই চর্ব্বি যাহা উহাদের পৃষ্ঠে ( জড়িত ) থাকে অথবা নাড়ী-ভুড়ীতে ( জড়িত থাকে )

أَوْ مَا اخْتَلَطَ بِعَظْمٍ ۚ ذَٰلِكَ جَزَيْنَاهُم بِبَغْيِهِمْ ۖ وَإِنَّا

আও্ মাখ্তালাত বেআজ্ম্, জা লেকা জাযায়্না-হুম্ বেবাগ্‌য়োহিম্ অইন্না-

কিম্বা অস্থিতে জড়িত থাকে ( তাহা হালাল ছিল, ) এই শর্ত্ত দ্বারা আমি উহাদিগকে উহাদের ছেরকশীর শাস্তি প্রদান করিয়াছিলাম ( যাহাতে উহাদের প্রতি রুজীর অর্থাৎ স্বচ্ছলতার গ্রন্থী সঙ্কুচিত হয় ), আর নিশ্চয়ই আমি

---

নিয়াজ চড়ান হইত। এই গুলিতেই উহাদের ভ্রান্ত ধারণা ও কু-প্রথাগুলির অধিকার দান করিত। এই জন্য আল্লাহ্ ঐ ঐ জানোয়ারের সুস্পষ্টতার বিশ্লেষণ করিয়াছেন।

لَصٰدِقُوْنَ ۝ فَاِنْ كَذَّبُوْكَ فَقُلْ رَّبُّكُمْ ذُوْ رَحْمَةٍ وَّاسِعَةٍ ۚ

লাছ-দেকূন্। ফাইন্ কাজ্জাবুকা ফাক্বোর্‌রাব্বোকুম্ জূরাহ্‌মাতেঙ-আ-ছেআহ্,

সত্য বলিতেছি। ( হে রছুল! ) এতদসত্ত্বেও ( উহারা ) যদি তোমাকে মিথ্যা জানে তবে ( উহাদিগকে ) বল যে তোমাদের প্রতিপালক ( খুবই ) কৃপাশালী প্রশস্ত,

وَلَا يُرَدُّ بَاْسُهٗ عَنِ الْقَوْمِ الْمُجْرِمِيْنَ ۝ سَيَقُوْلُ الَّذِيْنَ

অলা- ইয়্যারাদ্দো বাছোহূ আনেল্-কাওমেল্ মোজ্‌রেমীন্। ছাইয়্যাক্বূলোল্‌লাজীনা

আর ( এ-জন্যই এখন পর্য্যন্ত তোমাদের প্রতি আজাব নাজেল হয় নাই কিন্তু তত্রাচও ) গোনাহ্‌গার-দিগের হইতে তাঁহার আজাব ( চিরকালের জন্য ত ) নড়িবার নহে। ( ইহা কিছুমাত্র বিচিত্র নহে যে, ) সহসা বলিবে

اَشْرَكُوْا لَوْ شَآءَ اللّٰهُ مَآ اَشْرَكْنَا وَلَآ اٰبَآؤُنَا وَلَا

আশ্‌রাকূ লাও্ শা—আল্‌লা-হো মা— আশ্‌রাক্‌না- অলা— আ-বা—ওনা- অলা-

মোশরেকগণ আল্লাহ্ যদি ইচ্ছা করিতেন:তবে ( কখনই ) আমরা ( তাহার ) শরিক করিতাম না এবং আমাদের পিতৃপুরুষরা(ও শরিক করিত না ) আর না

حَرَّمْنَا مِنْ شَيْءٍ ؕ كَذٰلِكَ كَذَّبَ الَّذِيْنَ مِنْ قَبْلِهِمْ حَتّٰى ذَاقُوْا

হার্‌রাম্‌না- মেন শায়্এ, কাজা-লেকা কাজ্জাবাল্‌লাজীনা মেন্ ক্বাব্‌লেহিম্ হাৎতা- জা-ক্বূ

আমরা কোন (হালাল) বস্তুকে ( নিজেরা নিজেদের প্রতি ) হারাম(ও) করিতাম, এইরূপই ইহাদের পূর্ব্ববর্ত্তী লোকেরা ( পয়গাম্বরগণকে ) মিথ্যা জানিয়াছিল এ-পর্য্যন্ত যে ( অবশেষে ) আস্বাদ গ্রহণ করিয়াছিল

بَاْسَنَا ؕ قُلْ هَلْ عِنْدَكُمْ مِّنْ عِلْمٍ فَتُخْرِجُوْهُ لَنَا ؕ اِنْ تَتَّبِعُوْنَ

বা'ছানা-, ক্বোল্-হাল্ এন্দাকুম্ মেন্ ফাতোখ্‌রেজূহো লানা-, ইন্ তাত্তাবেউনা

আমার আজাবের ( আস্বাদ গ্রহণ করার মত ), হে রছুল! ইহাদিগকে ) জিজ্ঞাসা কর তোমাদের নিকট কোন ( কেতাবী ) প্রমাণ আছে কি যে আমাকে দেখাইতে তাহা (তোমরা) বাহির করিবে ( এবং আমার সম্মুখে পেশ করিবে, তোমাদের নিকট তদ্রূপ প্রমাণ কিছুই নাই ), তোমরা চলিতেছ

اِلَّا الظَّنَّ وَاِنْ اَنْتُمْ اِلَّا تَخْرُصُوْنَ ۝ قُلْ فَلِلّٰهِ الْحُجَّةُ

ইল্‌লাজ্‌জন্না অইন্ আন্তুম্ ইল্‌লা- তাখ্‌রোছুন। কোল্ ফালেল্‌লা-হেল্-হোজ্জাতোল্-

( কেবল ) খেয়ালেরই মতে আর তোমরা ( কেবল ) আঁকড় পাকাইতেই আছ। ( হে রছুল! ইহাদিগকে ) বল ( যে তোমাদের ও ) আল্লার হুজ্জত ( তোমাদের প্রতি

الْبَالِغَةُ ۚ فَلَوْ شَآءَ لَهَدٰىكُمْ اَجْمَعِيْنَ ۝ قُلْ هَلُمَّ

বা-লেগাহ্, ফালাও্ শা—আ লাহাদা-কুম্ তাজ্‌মায়ীন। কোল্ হালোম্মা

পূর্ণ হইয়াছে, অপিচ তিনি ইচ্ছা করিলে তোমাদের সকলকেই ( হক দীনের ) পথ দেখাইয়া দিতেন। (৪১) ( হে রছুল! ইহাদিগকে ) বল যে ( তোমরা ) হাজীর কর

(৪১) মক্কার কাফেরগণ দলীল দানে অক্ষম হইলে مشیت الہی کی بحث "আল্লার ইচ্ছার তর্ক" আরম্ভ করিত। কিন্তু উহারা مشیت ( আল্লার ইচ্ছা ) مرضی ( আল্লার

شُهَدَآءَكُمُ الَّذِيْنَ يَشْهَدُوْنَ اَنَّ اللّٰهَ حَرَّمَ هٰذَا ۚ فَاِنْ

শোহাদা—আ কোমোল্লাজীনা ইয়্যাশ্হাদূনা আন্নাল্লা-হা হার্‌রামা হা-জা-,ফাইন্

তোমাদের সাক্ষীদিগকে তাহারা এই কথার সাক্ষ্য দেয় যে ( এই সকল জিনিষ যে গুলিকে তোমরা হারাম বলিতেছ ) আল্লাহ্ এ-গুলিকে হারাম করিয়াছেন, অপিচ যদি

شَهِدُوْا فَلَا تَشْهَدْ مَعَهُمْ ۚ وَلَا تَتَّبِعْ اَهْوَآءَ الَّذِيْنَ كَذَّبُوْا

শাহেদূ ফালা-তাশ্হাদ্ মাআহুম্, অলা- তাত্তাবে' আহ্ওয়া—আল্লাজীনা কাজ্জাবূ

( উহারা সাক্ষী লইয়া আইসে এবং উহাদের অনুকূলে ) সাক্ষ্য(ও) দেয় তবে তুমি ( যেন ) উহাদের সঙ্গী হইয়া উহাদেরই ( অনুকূলে ) বলিও না, এবং সেই লোকদিগের নফ্ছানী খাহেশ ( অর্থাৎ প্রবৃত্তিগত কু-ইচ্ছা ) অনুযায়ী চলিও না যাহারা মিথ্যা জানিয়াছে

بِاٰيٰتِنَا وَالَّذِيْنَ لَا يُؤْمِنُوْنَ بِالْاٰخِرَةِ وَهُمْ بِرَبِّهِمْ

বেআ-য়্যা-তেনা- অল্লাজীনা লা- ইয়্যোমেনূনা বেল্-আ-খেরাতে অহুম্ বেরাব্বেহিম্

আমার আয়তগুলিকে আর যাহারা পরকাল(দিবস)-এর প্রতি বিশ্বাস রাখে না আর তাহারা ( তাহাদের অন্যান্য মা'বূদগণকে ) নিজেদের প্রতিপালকের

يَعْدِلُوْنَ ۝ قُلْ تَعَالَوْا اَتْلُ مَا حَرَّمَ رَبُّكُمْ عَلَيْكُمْ

য়্যা'দেলূন। ৫ কোল্ তাআ-লাও্ আৎলো মা- হার্‌রামা রাব্বেকুম্ আলায়্কুম্

তুল্য জ্ঞান করে। ( হে রছুল! ইহাদিগকে বল যে ( তোমরা এদিকে ) আইস তোমাদিগকে আমি পাট করিয়া শুনাই যাহা তোমাদের প্রতিপালক তোমাদের প্রতি হারাম করিয়াছেন

৫ ১৮ — ৫ রুকু

اَلَّا تُشْرِكُوْا بِهٖ شَيْـًٔا وَّبِالْوَالِدَيْنِ اِحْسَانًا ۚ

আল্লা- তোশ্রেকূ বেহী- শায়্আওঁ অবেল্-ওয়া-লেদায়্নে এহ্ছা-না-,

( তাহা ) এই যে কোন বস্তুকে আল্লার শরিক স্থির করিও না এবং মাতাপিতার প্রতি সদ্ব্যবহার করিও,

وَلَا تَقْتُلُوْٓا اَوْلَادَكُمْ مِّنْ اِمْلَاقٍ ۭ نَحْنُ نَرْزُقُكُمْ وَاِيَّاهُمْ ۚ

অলা- তাক্তোলূ—আওলাদা-কুম্ মেম্ এম্লা-ক্, নাহ্নো নার্‌যোকোকুম্ অয়ীয়্যা-হুম্,

আর দারিদ্রতার জন্য ( অর্থাৎ দরিদ্র হইয়া যাওয়ার ভয়ে ) নিজেদের সন্তানদিগকে হত্যা করিও না ( কারণ )আমি(ই) তোমাদিগকে(ও) আহার দিই এবং উহাদিগকে(ও)

খুশী )তে পার্থক্য করিত না। আল্লাহ্ অত্রস্থ আয়তে "খুশী" ও "ইচ্ছার পার্থক্যের বিশ্লেষণ অতি পরিষ্কারভাবে করিয়াছেন যে, আল্লার যাহা খুশী তাহা পয়গাম্বরদিগের দ্বারা প্রকাশ করিয়া দেওয়া হইয়াছে, আর লোকদিগকে এ-অধিকার দেওয়া হইয়াছে যে, তাহারা সৎপথই আচরণ করুক কিম্বা অসৎপথেই যাত্রী হউক। কাফের দলপতিগণ পয়গাম্বরদিগকে মিথ্যা জানিয়াছিল এবং দেখা ও জানা সত্ত্বে কুপথ আচরণ করিয়াছিল বলিয়াই উহারা দোষী সাব্যস্ত হয়। আল্লার হুজ্জত উহাদের প্রতি সম্পূর্ণ হইয়াছে—"আল্লার ইচ্ছা"র সহিত উহাদের কোন সম্বন্ধই নাই, "আল্লার ইচ্ছা" সম্পূর্ণ পৃথক বস্তু। ইহাতে ত সন্দেহ নাই যে, আল্লাহ্ ইচ্ছা করিলে সকলকেই ঠিক পথে চলিত। কিন্তু আল্লার ত ইহাই খুশী যে, লোক নিজের ইচ্ছায় ঠিক পথ আচরণ করুক। কাজেই লোকদিগের ক্রিয়া-কলাপের সহিত "আল্লার ইচ্ছা"র সম্বন্ধ নাই—থাকিতে পারে না; বরং "উহাদেরই ইচ্ছার" সম্বন্ধ রহিয়াছে ! অর্থাৎ "আল্লার খুশী" এই যে, লোক "নিজেদেরই ইচ্ছার" সৎ কিম্বা অসৎ পথের যাত্রী হউক।

وَلَا تَقْرَبُوا الْفَوَاحِشَ مَا ظَهَرَ مِنْهَا وَمَا بَطَنَ

অলা- তাক্‌রাবোল্‌-ফাওয়া-হেশা মা- জাহারা মেন্‌হা- অমা- বাতানা,
আর নির্লজ্জতার কার্য্য যাহা প্রকাশ্য এবং যাহা অপ্রকাশ্য সেগুলির ( কোনটিরও ) নিকটে ঘেঁসিও না,

وَلَا تَقْتُلُوا النَّفْسَ الَّتِي حَرَّمَ اللَّهُ إِلَّا بِالْحَقِّ ذَٰلِكُمْ

অলা--তাক্‌তোলোন্নাফ্‌ছাল্‌লাতী হার্‌রামাল্‌লা-হো ইল্‌লা- বেল্‌-হাক্‌কে' জালেকুম্‌
আর সেই জীবন বধ করিও না যাহা(র হত্যা )কে আল্লাহ্‌ হারাম করিয়াছেন কিন্তু ন্যায়ভাবে, (৪২)
ইহা হইতেছে সেই সকল কার্য্য

وَصَّاكُمْ بِهِ لَعَلَّكُمْ تَعْقِلُونَ ۝ وَلَا تَقْرَبُوا مَالَ الْيَتِيمِ

অছ্‌ছা-কুম্‌ বেহী লাআল্‌লাকুম্‌ তা'কেলুন। অলা- তাক্‌রাবূ মা-লাল্‌-য়্যাতীমে
যে গুলির সম্বন্ধে আল্লাহ্‌ তোমাদিগকে নির্দ্দেশ দিয়াছেন যাহাতে তোমরা ( দুনিয়ায় বসবাসের
নিয়মপ্রণালী ) বুঝিতে পার। আর ( তোমরা ) পিতৃহীনের ( অর্থাৎ এতীমের ) মালের
নিকটে(ও) যাইও না

إِلَّا بِالَّتِي هِيَ أَحْسَنُ حَتَّىٰ يَبْلُغَ أَشُدَّهُ وَأَوْفُوا

ইল্‌লা- বেল্‌লাতী হেয়্যা আহ্‌ছানো হাৎতা- য়্যাব্‌লোগা আশোদ্দাহু, অ-আওফোল্‌-
কিন্তু এরূপভাবে যে ( সেই পিতৃহীনের পক্ষে ) উপকার হয় সেই সময় পর্য্যন্ত যে সে ( অর্থাৎ এতীম )
নিজের যৌবনে(র বয়সে ) উপনীত হয়, আর ( তোমরা ) পূরা পূরা

الْكَيْلَ وَالْمِيزَانَ بِالْقِسْطِ لَا نُكَلِّفُ نَفْسًا إِلَّا وُسْعَهَا

কায়্‌লা অল্‌-মীযা-না বেল্‌-ক্বেছ্‌তে, লা- নোকাল্লেফো নাফ্‌ছান্‌ ইল্‌লা- ভোছ্‌আহা-,
মাপিও এবং ( পূরা পূরা ) ওজন করিও ন্যায়ের সহিত ( অর্থাৎ মাপে ও ওজনে কম করিও না ), আমি
কোন ব্যক্তির প্রতি তাহার সাধ্যের অতীত কষ্ট দিইই না,

وَإِذَا قُلْتُمْ فَاعْدِلُوا وَلَوْ كَانَ ذَا قُرْبَىٰ وَبِعَهْدِ اللَّهِ أَوْفُوا

অএজা- কোল্‌তুম্‌ ফা'দেলূ অলাও কা-না জাক্বোর্‌বা-, অবেআহ্‌দেল্‌লা-হে আওফূ,
আর ( সাক্ষ্য দিতে কিম্বা বিচার-নিস্পত্তি করিতে তোমরা ) যখন কথা বলিবে তখন যদিও ( মোকদ্দামার
পক্ষ বিশেষ তোমাদের ) স্বজন ব্যক্তিই ( কেন ) হউক ন্যায় বিচার করিও, আর আল্লার
( সহিত যে ) ওয়াদা ( করিয়াছ তাহা)কে পূর্ণ করিও,

ذَٰلِكُمْ وَصَّاكُمْ بِهِ لَعَلَّكُمْ تَذَكَّرُونَ ۝ وَأَنَّ هَٰذَا صِرَاطِي

জা-লেকুম্‌ অছ্‌ছা-কুম্‌ বেহী লাআলাল্‌লাকুম্‌ তাজাক্কারূন। অ-আন্না হা-জা- ছেরাতী
ইহা হইতেছে সেই সকল বিষয় যে গুলির সম্বন্ধে ( আল্লাহ্‌ ) তোমাদিগকে নির্দ্দেশ দিয়াছেন যাহাতে
তোমরা উপদেশ গ্রহণ কর। আর ( আল্লাহ্‌ ইহাও ফর্ম্মায়াছেন যে ) নিশ্চয় এই-ই আমার সরল



(৪২) যথা—"কেছাছ" অর্থাৎ "হত্যার প্রতিশোধ" ইত্যাদি।

مُسْتَقِيْمًا فَاتَّبِعُوْهُ ۚ وَلَا تَتَّبِعُوا السُّبُلَ فَتَفَرَّقَ بِكُمْ

মোছ্তাক্বীমান্ ফাত্তাবেউহো, অলা- তাত্তাবেওছ্ছোবোলা ফাতাফার্রাকা বেকুম্

পথ অতএব ( তোমরা ) ইহার(ই) উপর চলিও, আর ( অন্যান্য ) বহু পথের উপর চলিও না তাহা হইলে ( উহা ) তোমাদিগকে বিচ্ছিন্ন করিয়া দিবে

---

عَنْ سَبِيْلِهٖ ۗ ذٰلِكُمْ وَصّٰكُمْ بِهٖ لَعَلَّكُمْ تَتَّقُوْنَ ○ ثُمَّ اٰتَيْنَا

আম্ ছাবীলেহী, জালেকুম্ অছ্ছা-কুম্ বেহী লাআল্লাকুম্ তাত্তাকুন। ছোম্মা আ-তায়্না

আল্লার পথ হইতে ( বিচ্যুত করিয়া ), ( ফল কথা, ) ইহা হইতেছে সেই বিষয়সমূহ আল্লাহ্ তোমাদিগকে যাহার সম্বন্ধে নির্দ্দেশ দিয়াছেন যাহাতে তোমরা পরহেজগার ( অর্থাৎ আত্মসংযমী ) হও। তৎপর ( ইহাও যে, ) আমি প্রদান করিয়াছিলাম

---

مُوْسَى الْكِتٰبَ تَمَامًا عَلَى الَّذِيْٓ اَحْسَنَ وَتَفْصِيْلًا لِّكُلِّ شَيْءٍ

মূছাল্-কেতা-বা তামা-মান্ আলাল্লাজী—আহ্ছানা অতাফ্ছীলাল্-লেকুল্লে শায়্এঙ্

মূছাকে ( তওরাত ) কেতাব যৎফলে সৎলোকের প্রতি আমার দান সমাপ্ত হইয়াছে আর উহাতে ( অর্থাৎ তওরাতে ) প্রত্যেক বিষয়ের খোলাসা নির্দ্দেশাবলী

---

وَّهُدًى وَّرَحْمَةً لَّعَلَّهُمْ بِلِقَآءِ رَبِّهِمْ يُؤْمِنُوْنَ ع

অহোদাঙ অরাহ্মাতাল্ লাআল্লাহুম্ বেলেক্বা—এ রাব্বেহিম্ ইয়্যো'মেনুন্। ع

এবং ( লোকদিগের জন্য ) হেদাএত ও রহ্মত ( মওজুদ ) রহিয়াছে ( মূছাকে তওরাত এই উদ্দেশ্যে প্রদত্ত হইয়াছিল ) যাহাতে লোক ( উহা পাঠ ও শ্রবণ করতঃ ) নিজেদের প্রতিপালকের সহিত ( অবশেষ ) মিলিত হওয়ার বিশ্বাস পোষণ করে।

ع ৯/৬ রুকু

---

وَهٰذَا كِتٰبٌ اَنْزَلْنٰهُ مُبٰرَكٌ فَاتَّبِعُوْهُ وَاتَّقُوْا لَعَلَّكُمْ

অহা-জা-কেতা-বোন্ আন্যাল্না-হো মোবারাকোন্ ফাত্তাবেউহো অত্তাকু লাআল্লাকুম্

আর এই কেতাব ( অর্থাৎ কোরআন ) আমি ইহাকে বরকতবিশিষ্টরূপে অবতরণ করিয়াছি অতএব ( তোমরা ) ইহার ( নির্দ্দেশের ) উপর চলিতে এবং ( আল্লার ) ভয় করিতে থাক অসম্ভব নহে যে

---

تُرْحَمُوْنَ ۙ اَنْ تَقُوْلُوْٓا اِنَّمَآ اُنْزِلَ الْكِتٰبُ عَلٰى طَآئِفَتَيْنِ

তোরহামূন। আন্ তাক্বূলূ— ইন্নামা— ওন্যেলাল্-কেতা-বো আলা- তা—য়েফাতায়্নে

তোমাদের প্রতি করুণা প্রদত্ত হয়। ( আর হে আরবের মোশরেকগণ ! এই কেতাব অর্থাৎ কোরআন আমি নাজেল করিয়াছি। এ জন্য যে তোমরা ( ইহা ) বলিয়া বস যে ( য়িহুদী ও নাছারা ) মাত্র ( ঐ ) দুই দলের(ই) প্রতি কেতাব নাজেল হইয়াছিল

---

مِنْ قَبْلِنَا ۠ وَاِنْ كُنَّا عَنْ دِرَاسَتِهِمْ لَغٰفِلِيْنَ ۙ اَوْ تَقُوْلُوْا

মেন্ ক্বাব্লেনা-,অইন্ কোন্না- আন্ দেরা-ছাতেহিম্ লাগা-ফেলীন। আও্ তাকূলূ

আমাদের অগ্রে, আর আমরা ত উহার পাঠ ও শিক্ষাদান বিষয়ে ( সম্পূর্ণ ) অজ্ঞাত ছিলাম। অথবা ( তোমরা ) এই ওজর কর যে

لَوْ أَنَّا أُنْزِلَ عَلَيْنَا الْكِتٰبُ لَكُنَّا أَهْدٰى مِنْهُمْ ج

লাও্‌ আন্না—, ওন্‌যেলা আলায়্‌নাল্‌-কেতাবো লাকোন্না— আহ্‌দা- মেন্‌হুম্‌,

যদি আমাদের প্রতি কেতাব নাজেল হইত তাহা হইলে নিশ্চয়ই আমরা উহাদের ( অর্থাৎ য়িহুদী ও নাছারাদের ) অপেক্ষা বেশী সৎপথে উঠিতাম,

فَقَدْ جَآءَكُمْ بَيِّنَةٌ مِّنْ رَّبِّكُمْ وَهُدًى وَّرَحْمَةٌ ج فَمَنْ

ফাক্কাদ্‌ জা—আকুম্‌ বায়য়্যেনাতোম্‌ মের্‌রাব্বেকুম্‌ অহোদাও্‌ অরাহ্‌মাহ, ফামান্‌

অতএব ( এক্ষণ ) তোমাদের পালকের পক্ষ হইতে তোমাদের নিকট ত দলীল ও হেদাএত এবং রহমত ( সব কিছু ) আসিয়া গিয়াছে, এমতাবস্থায় ( আর ) কে

أَظْلَمُ مِمَّنْ كَذَّبَ بِاٰيٰتِ اللّٰهِ وَصَدَفَ عَنْهَا ط سَنَجْزِى الَّذِيْنَ

আজলামো মেম্মান কাজ্জাবা বেআ-য়্যা-তেল্‌লা-হে অ-ছদাফা আন্‌হা-, ছানাজ্‌যেল্‌লাজীনা

তাহা অপেক্ষা বড় জালেম ( হইবে ) যে ব্যক্তি আল্লার আয়তগুলিকে মিথ্যা জানে আর তাহা হইতে পৃথক থাকে, আমি তাহাদিগকে অতি সত্বরই তাহাদের পৃথক

يَصْدِفُوْنَ عَنْ اٰيٰتِنَا سُوْٓءَ الْعَذَابِ بِمَا كَانُوْا يَصْدِفُوْنَ ○

য়্যাছ্‌দেফূনা, আন্‌ আ-য়্যা-তেনা- ছূ—আল্‌-আজা-বে বেমা- কা-নূ য়্যাছদেফূন।

থাকার এওজে শক্ত মা'রের শাস্তি প্রদান করিব যাহারা আমার আয়তগুলি হইতে পৃথক থাকিতেছে।

هَلْ يَنْظُرُوْنَ إِلَّآ أَنْ تَأْتِيَهُمُ الْمَلٰٓئِكَةُ أَوْ يَأْتِىَ

হাল্‌ য়্যাল্‌জোরূনা ইল্‌লা—আন্‌ তা'তেয়্যাহোমোল্‌ মালা—একাতো আও্‌য়্যা'তেয়া

( হে রছুল ! ) ইহারা কি ইহারই প্রতীক্ষায় আছে যে ফেরেশ্‌তাগণ ( ইহাদের প্রাণ হরণার্থ ) ইহাদের নিকট আসিয়া পৌছে অথবা আগমন করেন

رَبُّكَ أَوْ يَأْتِىَ بَعْضُ اٰيٰتِ رَبِّكَ ط يَوْمَ يَأْتِىْ بَعْضُ

রাব্বোকা আও্‌ য়্যা'তেয়্যা বা'দো আ-য়্যা-তে রাব্বেকা, য়্যাও্‌মা য়্যা'তী বা'দো

তোমার প্রতিপালক ( স্বয়ং ইহাদের নিকট ) কিম্বা তোমার প্রতিপালকের কোন(ও) নিদর্শন ( অর্থাৎ কেয়ামতের কোন বিশেষ চিহ্ন ) প্রকাশ পায়, (৪৩) যে দিবস প্রকাশ পাইবে কোনও

(৪৩) মর্ম্ম এই যে, আল্লাহ্‌ত বুঝাইতে চেষ্টার কোনরূপই ত্রুটী করেন নাই। তিনি পয়গাম্বর প্রেরণ করিলেন, কেতাব নাজেল করিলেন, তত্রাচও লোক যখন মানিতেছে না, তখন বুঝা যাইতেছে—উহারা তখনই মানিবে যখন মানায় কোন ফল দর্শিবে না। অর্থাৎ উহারা মৃত্যুকালে কিম্বা কেয়ামতের নিকটবর্ত্তী সময়ে অথবা কেয়ামত শুরু হইতেই মান্য করিবে। দ্বিতীয় পারার ৯ম রুকুতে এই প্রকারেরই আয়ত মওজুদ রহিয়াছে।

اٰيٰتِ رَبِّكَ لَا يَنْفَعُ نَفْسًا اِيْمَانُهَا لَمْ تَكُنْ اٰمَنَتْ

আ-য়্যা-তে-রাব্বেকা লা- য়্যান্ফায়ো নাফ্ছান্ ঈমা-নোহা- লাম্ তাকোন্ আ-মানাৎ

নিদর্শন ( অর্থাৎ কেয়ামতের বিশেষ চিহ্ন ) তোমার প্রতিপালকের তখন কাহারও ঈমান আনা ( তাহার পক্ষে কিছুমাত্র ) ফলদায়ক হইবে না যে ব্যক্তি ঈমান না আনিয়াছে

مِنْ قَبْلُ اَوْ كَسَبَتْ فِيْٓ اِيْمَانِهَا خَيْرًا ؕ قُلِ انْتَظِرُوْٓا اِنَّا

মেন্ কাব্লো আও্ কাছাবাৎ ফী- ঈমা-নেহা- খায়্রান্, কোলেন্তাজেরূ—ইন্না-

(উহার ) অগ্রে কিম্বা তাহার ঈমান(-এর অবস্থার ) মধ্যে ( সেই ব্যক্তি ) পুণ্যকার্য্য করে, নাই, ( হে রছুল ! ইহাদিগকে ) বল যে ( যদি তোমরা ইহারই প্রতিক্ষায় থাকিয়া থাক ত বেশ ) প্রতীক্ষায়ই থাক আমরাও ( অর্থাৎ মুছলমানগণও )

مُنْتَظِرُوْنَ ۝ اِنَّ الَّذِيْنَ فَرَّقُوْا دِيْنَهُمْ وَكَانُوْا شِيَعًا لَّسْتَ مِنْهُمْ

মোন্তাজেরূন। ইন্নাল্লাজীনা ফার্রাকূ দী-নাহুম্ অকান্ শেয়্যাআল্ লাছ্তা মেন্হুম্

প্রতিক্ষা করিতেছি। (৪৪) ( হে রছুল ! ) যাহারা নিজেদের দীনকে খণ্ড খণ্ড করিয়াছে আর দলে দলে বিভক্ত হইয়াছে তাহাদের ( ঝগড়ার ) সহিত তোমার

فِيْ شَيْءٍ ؕ اِنَّمَآ اَمْرُهُمْ اِلَى اللّٰهِ ثُمَّ يُنَبِّئُهُمْ بِمَا

ফী শায়্এন্, ইন্নামা-- আম্রোহুম্ এলাল্লা-হে ছোম্মা ইয়োনাব্বেয়োহুম্ বেমা-

কোনই সম্বন্ধ নাই, উহাদের মা'-মেলা ( অর্থাৎ ফয়সালা মাত্র ) খোদার ছোপর্দ্দ ( খোদা উহাদের নিকাশ লইবেন ) তৎপর ( খোদা ) উহাদিগকে জানাইয়া দিবেন ( তুনিয়ায় ভাল-মন্দ ) যাহা

كَانُوْا يَفْعَلُوْنَ ۝ مَنْ جَآءَ بِالْحَسَنَةِ فَلَهٗ عَشْرُ اَمْثَالِهَا ج

কা-নূ য়্যাফ্আলূন। মান্ জ্বা—আ বেল্-হাছানাতে ফালাহূ আশ্রো আম্ছা-লেহা-,

করিত। (৪৫) যে ব্যক্তি ( কেয়ামত-দিবসে ) পুণ্যসহ আগমন করিবে তবে তাহাকে তাহার ( অর্থাৎ সেই পুণ্যের ) দশগুণ ( ছওয়াব ) মিলিবে,

(৪৪) অর্থাৎ—হক ও বাতেলের ( সত্য ও মিথ্যার ) মীমাংসাকে যদি কেয়ামত আগমনেরই উপর নিবদ্ধ রাখিতে এবং উহারই প্রতীক্ষায় থাকিতে চাও, তবে আমরাও কেয়ামতের প্রতীক্ষায় আছি। কিন্তু আমাদের ও তোমাদের প্রতীক্ষার মধ্যে পার্থক্য বিদ্যমান। কেয়ামত আগমনে তোমাদের বিশ্বাস নাই, আর আমাদের উহাতে পূর্ণ বিশ্বাস আছে। তোমরা কেয়ামতকে তাচ্ছিল্য জ্ঞান করিয়া থাক, কিন্তু আমরা উহাকে এক মহা ভয়ঙ্কর ব্যাপার বলিয়া জানি।

(৪৫) অত্র আয়ত আহ্লে-কেতাব অর্থাৎ য়িহুদী ও নাছারাদিগের সম্বন্ধে অবতীর্ণ। কিন্তু আক্ষেপ ! তুচ্ছ তুচ্ছ বিষয়ে মতভেদ সৃষ্টি করিয়া মুছলমানগণ নিজেদের এবং নিজেদের দীনের এই দশা দাঁড় করিয়াছে। মতভেদের বিষয় ফল ইহারা পদে পদে ভোগ করিতেছে, তত্রাচ নিবৃত্ত হইতেছে না।

وَمَنْ جَآءَ بِالسَّيِّئَةِ فَلَا يُجْزٰى إِلَّا مِثْلَهَا وَهُمْ

অমান্ জা—আ বেছ্‌ছায়্যেআতে ফালা- ইয়োজ্‌যা— ইল্‌লা- মেছ্‌লাহা- অহুম্
আর যে ব্যক্তি পাপসহ আগমনই করিবে তবে মাত্র সেই পরিমান শাস্তি ভোগ করিবে আর তাহাদের প্রতি

لَا يُظْلَمُونَ ۝ قُلْ إِنَّنِي هَدٰىنِي رَبِّي إِلٰى صِرَاطٍ مُّسْتَقِيمٍ

লা—ইয়োজ্‌লামূন। কোল্ ইন্‌নানী হাদা-নী রাব্বী— এলা- ছেরা-তেম্ মেছ্‌তাকীম;—
( কোনও প্রকারে ) জুলুম করা যাইবে না। ( হে নবি! ইহাদিগকে ) বল যে আমাকে ত আমার প্রতিপালক সরল পথ প্রদর্শন করিয়াছেন,

دِينًا قِيَمًا مِّلَّةَ إِبْرٰهِيمَ حَنِيفًا ۚ وَمَا كَانَ مِنَ الْمُشْرِكِينَ ۝

দীনান্ ক্বেয়োমাম্ মেল্লাতা এবরা-হীমা হানীফা-, অমা- কা-না মেনাল্ মোশ্‌রেকীন ;—
উহাই সুদৃঢ় দীন ( অর্থাৎ ) এবরাহীমের তরিকাহ্ যাহা এক সে ( এবরাহীম ) একই ( আল্লাহ্ )-এর হইয়াছিল, আর ( এবরাহীম ) মোশ্‌রেকদিগের অন্তর্গত ছিল না।

قُلْ إِنَّ صَلَاتِي وَنُسُكِي وَمَحْيَايَ وَمَمَاتِي لِلّٰهِ رَبِّ

কোল্ ইন্‌না ছালা-তী অনোছোকী অমাহ্‌য়্যা,-য়্যা অমামা-তী লেল্‌লা-হে রাব্বেল্-
( হে রছুল! ইহাদিগকে ) বল যে নিশ্চয়ই আমার নামাজ আর আমার সমস্ত এবাদৎ এবং আমার জীবন ধারণ ও আমার মৃত্যু ( সমস্তই সেই ) আল্লার জন্য যিনি প্রতিপালক

الْعٰلَمِينَ ۝ لَا شَرِيكَ لَهُ ۚ وَبِذٰلِكَ أُمِرْتُ وَأَنَا أَوَّلُ

আ-লামীন;—লা- শারীকা লাহু ,অবেজা-লেকা ওমের্‌তো অআনা- আওঅলোল্-
সারা জাহানের ;—কেহই তাঁহার শরিক নাই, আর আমাকে এইরূপই নির্দ্দেশ প্রদত্ত হইয়াছে আর আমি প্রথম ( আজ্ঞাবহ )

الْمُسْلِمِينَ ۝ قُلْ أَغَيْرَ اللّٰهِ أَبْغِي رَبًّا وَّهُوَ رَبُّ كُلِّ شَيْءٍ

মোছ্‌লেমীন। কোল্ আগ্বায়রাল্‌লা-হে আব্‌গী রাব্বাঙ্‌ অহুওয়া রাব্বো কুল্লে শায়্‌এন্,
( তাঁহার ) আজ্ঞাবহগণের মধ্যে। (৪৬) ( হে নবি! ইহাদিগকে ) জিজ্ঞাসা কর আমি কি আল্লার ছাড়া ( অন্য কোন ) প্রতিপালক খুঁজিব ( তোমরা কি ইহাই চাও? ) অথচ তিনিই সমুদয় বস্তুর প্রতিপালক,

وَلَا تَكْسِبُ كُلُّ نَفْسٍ إِلَّا عَلَيْهَا ۚ وَلَا تَزِرُ وَازِرَةٌ

অলা-তাক্‌ছেবো কুল্লে নাফ্‌ছেন্ ইল্‌লা- আলায়হা-, অলা- তাযেরো ওয়া-যেরাতোঙ্‌
আর যে ব্যক্তি কোন ( মন্দ ) কার্য্য করে তবে ( তাহার অনিষ্টকারিতা ) তাহার প্রতি ( আপতিত হইবে ), আর ( নিজের উপর ) লইবে না কোন ব্যক্তি

(৪৬) আরবী مسلم "মেছলেম" শব্দ হইতে ফারছী "মুছলমান" শব্দের উৎপত্তি। মোছলেম শব্দের অর্থ—"আজ্ঞাবহ।"

وِّزْرَ اُخْرٰی ۚ ثُمَّ اِلٰی رَبِّكُمْ مَّرْجِعُكُمْ فَيُنَبِّئُكُمْ بِمَا

ভেয্‌রা ওখ্‌রা-, ছোম্মা এলা- রাব্বেকুম্ মার্‌জেয়োকুম্ ফাইয়োনাব্বেয়োকুম্ বেমা-

অন্য কাহারও ( গোনাহ ) বোঝা, অনন্তর তোমাদের ( সকল )কে তোমাদের প্রতিপালকের দিকে ফিরিয়া যাইতে হইবে ( যখন তোমরা তাঁহার দরবারে হাজীর হইবে ) তখন ( সে সমস্ত ) তোমাদিগকে জানাইয়া দিবেন ( তুনিয়ায় ) যাহাতে ( অর্থাৎ

كُنْتُمْ فِيْهِ تَخْتَلِفُوْنَ ○ وَهُوَ الَّذِىْ جَعَلَكُمْ خَلٰٓئِفَ الْاَرْضِ

কোন্তুম্ ফী-হে তাখ্‌তালেফূন। অহুয়াল্‌লাজী জাআলাকুম্ খালা—এফাল্- আর্‌দে

যে যে বিষয়ে ) মতভেদ করিতেছ ( অর্থাৎ কোন্ ব্যক্তি সত্যের উপর ছিল আর কোন্ ব্যক্তি মিথ্যার উপর তাহা তিনি জানাইয়া দিবেন )। আর তিনিই ( সর্ব্ব শক্তিমান ) যিনি ভূজগতে তোমাদিগকে ( তাঁহার ) নায়েব ( অর্থাৎ প্রতিনিধি ) করিয়াছেন ( অর্থাৎ তোমরা তুনিয়ার বস্তুগুলি ভোগ করিয়া থাক )

وَرَفَعَ بَعْضَكُمْ فَوْقَ بَعْضٍ دَرَجٰتٍ لِّيَبْلُوَكُمْ فِىْ مَآ اٰتٰكُمْ ط

অ-রাফাআ বা'দাকুম্ ফাও্‌কা বা'দেন্ দারাজা-তেল্ লেয়্যাব্‌লোঅকুম্ ফী মা— আ-তা-কুম্,

আর ( ঐশ্বর্য্য এবং রাজত্ব ইত্যাদির দিক দিয়া ) তোমাদের কাহাকেও কাহারও উপর পদমর্য্যদায় শ্রেষ্ঠত্ব দান করিয়াছেন এই উদ্দেশ্যে যে-সকল নে'মত তোমাদিগকে দান করিয়াছেন উহাতে তোমাদের ( কৃতজ্ঞতা ও আনুগত্যের ) পরীক্ষা গ্রহণ করেন,

اِنَّ رَبَّكَ سَرِيْعُ الْعِقَابِ ۖ وَاِنَّهٗ لَغَفُوْرٌ رَّحِيْمٌ ع

ইন্না রাব্বাকা ছারীয়োল্-এক্বা-বে—অইন্নাহু লাগাফূরোর'হীম। ع

( হে রছুল! ) নিশ্চয় তোমার প্রতিপালক ত্বরিত শাস্তিদাতা, আর ইহাতে(ও) সন্দেহ নাই যে তিনি ক্ষমাকারী দয়ালু(ও)।

الانعام ২০ । ৭ রুকু

| ৬ষ্ঠ ছুরা—আরা-ফ, মক্কায় অবতীর্ণ। | بِسْمِ اللّٰهِ الرَّحْمٰنِ الرَّحِيْمِ ○ <br> বিছ্‌মিল্লা-হির্‌রাহ্‌মা-নির্‌রাহীম্। <br> অতি দয়াবান পরম কৃপালু আল্লা'র নামে। | এই ছুরায় ২০ রুকু ও ১৬৫ আয়ত। |
|---|---|---|

الٓمّٓصٓ ۚ كِتٰبٌ اُنْزِلَ اِلَيْكَ فَلَا يَكُنْ

আলেফ্- লা—ম্ মী—ম্ ছ—দ্। কেতা-বোন্ ওন্‌যেলা এলায়্‌কা ফালা- য়্যাকোন্

আলেফ্ লা—ম্ মী—ম্ ছ—দ। ( হে পয়গাম্বর! এই ) কেতাব তোমার প্রতি নাজেল করা গিয়াছে অতএব ( যেন ) না হয়

فِيْ صَدْرِكَ حَرَجٌ مِّنْهُ لِتُنْذِرَ بِهٖ وَذِكْرٰى لِلْمُؤْمِنِيْنَ ۝

ফী ছদ্‌রেকা হারাজুম্ মেন্‌হো লেতোন্‌জেরা বেহী অজেক্‌রা- লেল্-মো'মেনীন।

তোমার ) কোনপ্রকার মন ছোট উহার ( অর্থাৎ কোরআনের ) জন্য যাহাতে উহার দ্বারা তুমি ( কাফেরদিগকে আল্লার আজাব হইতে ) ভয় এবং প্রদর্শন কর এবং মোমেনদিগের উপদেশ লাভ হয়।

---

اِتَّبِعُوْا مَآ اُنْزِلَ اِلَيْكُمْ مِّنْ رَّبِّكُمْ وَلَا تَتَّبِعُوْا مِنْ دُوْنِهٖ

এত্তাবেউ মা—ওন্‌যেলা এলায়কুম্ মের্‌রাব্বেকুম্ অলা- তাত্তাবেউ মেন্‌দুনেহী—

( হে মানব ! এই কোরআন ) যাহা তোমাদের প্রতিপালকের পক্ষ হইতে তোমার প্রতি নাজেল হইয়াছে ইহার( হেদাএতের ) উপর চলিতে থাক আর আল্লার ছাড়া অনুসারী হইও না

---

اَوْلِيَآءَ ؕ قَلِيْلًا مَّا تَذَكَّرُوْنَ ۝ وَكَمْ مِّنْ قَرْيَةٍ اَهْلَكْنٰهَا

আওলেয়্যা—আ, ক্বালীলাম্ মা- তাজাক্কারূন। অকাম্ মেন্ ক্বার্‌য়্যাতেন্ আহ্‌লাক্‌না-হা-

( নিজেদের সৃজিত ) কারসাজ (অর্থাৎ) মা'বুদগণের, তোমরা মোনোনিবেশকে খুবই কম কার্য্যে লাগাইয়া থাক। আর বহু পল্লী ( যাহা)কে আমি হালাক ( অর্থাৎ ধ্বংস ) করিয়া মারিয়াছি ( যে তাহার অধিবাসীগণ আমার অবাধ্য হওয়ায় )

---

فَجَآءَهَا بَاْسُنَا بَيَاتًا اَوْ هُمْ قَآئِلُوْنَ ۝ فَمَا كَانَ

ফাজ্জা—আহা- বা'ছোনা বায়্যা-তান্ আও্ হুম্ কা—এলুন। ফামা- কা-না

রাত্রিকালে তাহাদের উপর আমার আজাব নাজেল হইয়াছিল কিম্বা ( এরূপ সময়ে আমার আজাব নাজেল হইয়াছিল যে ) উহারা দিবসে পড়িয়া ঘুমাইতেছিল। তখন ( সম্ভবপর ) ছিলনা

---

دَعْوٰىهُمْ اِذْ جَآءَهُمْ بَاْسُنَآ اِلَّآ اَنْ قَالُوْٓا اِنَّا كُنَّا

দা'-ওয়া-হুম্ এজ্জা—আহুম্ বা'-ছোনা-- ইল্‌লা- আন্ ক্বা-লূ ইন্‌ন - কোন্‌না-

উহাদের পক্ষে ইহা ছাড়া আর কিছুই বলা যখন আমার আজাব উহাদের প্রতি আসিয়া পড়িয়াছিল ( উহারা ) বলিয়া উঠিল যে নিশ্চয় আমরাই ছিলাম

---

ظٰلِمِيْنَ ۝ فَلَنَسْئَلَنَّ الَّذِيْنَ اُرْسِلَ اِلَيْهِمْ وَلَنَسْئَلَنَّ

জা-লেমীন। ফালানাছ্‌আলান্নাল্‌লাজীনা ওরছেলা এলায়্‌হিম্ অলানাছ্‌আলান্নাল্-

জালেম। ( যে দিবস কেয়ামত আসিবে ) তখন আমি নিশ্চয়ই জিজ্ঞাসা করিব ( সেই লোকদিগকে ) যাহাদের দিকে ( পয়গাম্বর ) প্রেরিত হইয়াছে আর নিশ্চয়ই আমি জিজ্ঞাসা করিব

الْمُرْسَلِيْنَ ۙ فَلَنَقُصَّنَّ عَلَيْهِمْ بِعِلْمٍ وَّمَا كُنَّا غَآئِبِيْنَ ○

মোর্‌ছালীন। ফালানাকোছ্‌ছান্না আলায়্‌হিম্ বেএল্‌মেঙ্ অমা- কোন্‌না- গা—এবীন।

পয়গাম্বরদিগকে(ও)। ( ১ ) তৎপর প্রকৃত অবস্থা যাহা আমার ( বিশেষরূপ ) জানা আছে আমি ( তাহাও ) উহাদিগকে নিশ্চয়ই বর্ণনা করিব আর আমি ( উহাদের আমলের সময়ে উহাদের হইতে কোথাও ) ত গায়েব ( অর্থাৎ অদৃশ্য ) ছিলাম না।

---

وَالْوَزْنُ يَوْمَئِذِنِ الْحَقُّ ۚ فَمَنْ ثَقُلَتْ مَوَازِيْنُهٗ فَاُولٰٓئِكَ

অল্-অয্‌নো য়্যাও্‌মাএজেনেল্-হাক্কো, ফামান্ ছাকোলাৎ মাওয়া-যীনোহূ ফাউলা-একা

আর ( আমলসমূহের ) ওজন সেদিবস ( সম্পূর্ণ ) যথাবথ (ভাবে)ই হইবে, অতএব যাহার ( নেক ) আমলের ওজন ভারি হইবে তাহারাই

---

هُمُ الْمُفْلِحُوْنَ ○ وَمَنْ خَفَّتْ مَوَازِيْنُهٗ فَاُولٰٓئِكَ الَّذِيْنَ

হোমোল্ মোফ্‌লেহূন। অমান্ খাফ্‌ফাৎমাওয়া-যীনোহূ ফাউলা—একাল্‌লাজীনা

নাজাত পাইবে। আর যাহার ( নেক ) আমলের ওজন লঘু দাঁড়াইবে তাহারাই সেই লোক যাহারা

---

خَسِرُوْٓا اَنْفُسَهُمْ بِمَا كَانُوْا بِاٰيٰتِنَا يَظْلِمُوْنَ ○ وَلَقَدْ

খাছেরূ-- আন্‌ফোছাহুম বেমা- কা-নূ বেআ-য়্যাতেনা- য়্যাজ্‌লেমূন। অলাক্বাদ্

( এজন্য ) নিজেরা নিজেদের ক্ষতিসাধন করিয়াছে যে আমার আয়তগুলির অবাধ্যতাচরণ করিত। আর ( হে মানব ! ) অবশ্য নিশ্চয়ই

---

مَكَّنّٰكُمْ فِى الْاَرْضِ وَجَعَلْنَا لَكُمْ فِيْهَا مَعَايِشَ ط قَلِيْلًا مَّا

মাক্কান্‌না-কুম্ ফেল্-আর্‌দে অজ্বাআল্‌না- লাকুম্ ফী-হা মাআ-য়েশা, ক্বালীলাম মা-

আমি তোমাদিগকে ভূমণ্ডলে অবস্থানের স্থান দাম করিয়াছি আর উহাতেই তোমাদের জন্য জীবনাতি-বাহনের আসবারপত্র মওজুদ করিয়াছি, ( কিন্তু ) তোমরা অতি অল্পই

---

تَشْكُرُوْنَ ع وَلَقَدْ خَلَقْنٰكُمْ ثُمَّ صَوَّرْنٰكُمْ ثُمَّ قُلْنَا

তাশ্‌কোরূন। ৫ অলাক্বাদ্ খালাক্‌না-কুম্ ছোম্মা ছাও্‌অর্‌না-কুম্ ছোম্মা ক্বোল্‌না-

শোকর করিয়া থাক। আর আমি তোমাদিগকে ( অর্থাৎ তোমাদের পিতা আদমকে ) সৃজন করিয়া তৎপর তোমাদের ( অর্থাৎ তোমাদের পিতা আদমের ) আকৃতি ( ও রূপ ) গঠন করতঃ তৎপর আমি আদেশ করিয়াছিলাম

৫ / ৭ | ৮ রুকু

---

(১) পয়গাম্বর হউন আর যিনিই হউন—মানুষ মাত্রকেই নিজ নিজ আমলের নিকাশ দিতে হইবে। অধিকন্তু পয়গাম্বরদিগকে তাঁহাদের রেছালৎ ( অর্থাৎ পয়গাম্বরীর কর্ত্তব্য ) সম্বন্ধে জিজ্ঞাসা করা যাইবে যে, স্ব স্ব ওম্মতের মধ্যে আল্লার নির্দ্দেশ ( অর্থাৎ আদেশ-নিষেধ ) প্রচারের পক্ষে কতদূর চেষ্টা করিয়াছিলেন, আর তাঁহাদের ওম্মতগণকে জিজ্ঞাসা করা হইবে যে, পয়গাম্বরের উপদেশ তাহারা কি পরিমাণ গ্রহণ করিয়াছিল।

لِلْمَلٰٓئِكَةِ اسْجُدُوْا لِاٰدَمَ ۖ فَسَجَدُوْٓا اِلَّآ اِبْلِيْسَ ط لَمْ يَكُنْ

লিল্-মালা—একাতেছ্‌জোদূ লেআ-দামা, ফাছাজ্জাদূ-- ইল্‌লা এব্‌লীছ। লাম্ ইয়্যাকুম্-
ফেরেশ্‌তাদিগকে যে আদমের সম্মুখে মস্তকাবনত কর, তখন সকলেই হেটমুণ্ড হইল কিন্তু ইবলীছ—
( সামিল ) হয় নাই

---

مِّنَ السّٰجِدِيْنَ ۝ قَالَ مَا مَنَعَكَ اَلَّا تَسْجُدَ اِذْ اَمَرْتُكَ ط

মেনাছ্‌ছা-জেদীন্। ক্বা-লা মা- মানাআকা আল্‌লা- তাছ্‌জোদা এজ্ আমার্‌তোকা,
মস্তকাবনতকারীদিগের মধ্যে। ( আল্লাহ্ ইবলীছকে ) জিজ্ঞাসা করিলেন যে যখন আমি তোকে আদেশ
করিলাম তখন ( আদমের সম্মুখে ) হেটমুণ্ড হইতে কোন্ বস্তু তোকে নিষেধ করিল ?

---

قَالَ اَنَا خَيْرٌ مِّنْهُ ۚ خَلَقْتَنِىْ مِنْ نَّارٍ وَّخَلَقْتَهٗ مِنْ طِيْنٍ ۝

কা-লা আনা- খায়্‌রোম্- মেন্‌হু, খালাক্ব্‌তানী মেন্‌না-রেঙ্ অ-খালাক্ব্‌তাহূ মেন্ তী-ন্।
( ইবলীছ ) বলিল আমি ইহা ( অর্থাৎ আদম ) অপেক্ষা শ্রেষ্ঠ, ( কারণ, হে খোদা ! ) আমাকে তুমি অগ্নি
হইতে সৃজন করিয়াছ আর উহা ( আদম )কে তুমি মৃত্তিকা হইতে সৃজন করিয়াছ।

---

قَالَ فَاهْبِطْ مِنْهَا فَمَا يَكُوْنُ لَكَ اَنْ تَتَكَبَّرَ فِيْهَا

ক্বা-লা ফাহ্‌বেত্ব্ মেন্‌হা- ফামা- ইয়্যাকূনা লাকা আন্ তাতাকাব্বারা ফী-হা-
( তখন আল্লাহ্ ) ফরমাইলেন ( যে তোর এই অহঙ্কার ) তবে তুই বেহেশ্‌ত হইতে নীচে নামিয়া যা
কারণ তোর এতটা ক্ষমতা নাই যে তুই বেহেশ্‌তে ( থাকিয়া ) অহঙ্কার করিবি

---

فَاخْرُجْ اِنَّكَ مِنَ الصّٰغِرِيْنَ ۝ قَالَ اَنْظِرْنِىْٓ اِلٰى يَوْمِ

ফাখ্‌রোজ্ ইন্‌নাকা মেনাছ্‌ছাগেরীন্। ক্বা-লা আন্‌জের্‌নী-- এলা- ইয়্যাওমে
অতএব তুই ( বেহেশ্‌ত হইতে ) বাহির হ' ( কারণ ) সহস্র অপদস্থের মধ্যেকার ( এক অপদস্থ ) তুইও।
( শয়তান ) বলিল যে আমাকে অবকাশ দাও সেই দিবস পর্য্যন্ত

---

يُبْعَثُوْنَ ۝ قَالَ اِنَّكَ مِنَ الْمُنْظَرِيْنَ ۝ قَالَ فَبِمَآ

ইয়্যোবআছুন। ক্বা-লা ইন্‌নাকা মেনাল্ মেন্‌জারীন্। ক্বা-লা ফাবেমা--
যে ( সমস্ত মানুষকে পুনর্ব্বার জীবিত করিয়া ) উঠাইয়া দাঁড় করান হইবে। ( আল্লাহ্ ) ফরমাইলেন
( আচ্ছা ) তোকে অবকাশ দেওয়া হইল। ( তখন শয়তান ) বলিল ( হে খোদা ! ) যদ্রূপ

---

اَغْوَيْتَنِىْ لَاَقْعُدَنَّ لَهُمْ صِرَاطَكَ الْمُسْتَقِيْمَ ۙ ثُمَّ

আগ্‌অয়্‌তানী লাআক্ব্‌ওদান্না লাহুম্ ছেরা-ত্বাকাল্ মোছতাক্বীম্। সুম্মা
তুমি আমার পথ মারিয়াছ নিশ্চয় আমিও ( ঘাঁটী দিয়া ) বসিব তাহাদের জন্য ( যাহারা ) তোমার
সোজা পথে রহিয়াছে ( তাহাদের সেই পথে )। তৎপর

---

لَاٰتِيَنَّهُمْ مِّنْ بَيْنِ اَيْدِيْهِمْ وَمِنْ خَلْفِهِمْ وَعَنْ اَيْمَانِهِمْ

লাআ-তেয়্যান্নাহুম্ মেম্-বায়্‌নে আয়্‌দীহিম্ অমেন্ খাল্‌ফেহিম্ অআন আয়্‌মা-নেহিম্
নিশ্চয় আমি তাহাদের কাছে পৌছিব তাহাদের সম্মুখ হইতে ও তাহাদের পশ্চাৎ হইতে ও তাহাদের
দক্ষিণ হইতে

وَعَنْ شَمَآئِلِهِمْ ۖ وَلَا تَجِدُ اَكْثَرَهُمْ شٰكِرِيْنَ ۝ قَالَ اخْرُجْ

অআন্ শামা—এলেহিম্। অলা- তাজেদো আক্সারাহুম্ শা-কেরীন্। ক্বা-লাখ্রোজ্

ও তাহাদের বাম হইতে ( অর্থাৎ যে প্রকারেই হউক তাহাদিগকে ফুসলাইতে থাকিব ), আর ( হে খোদা! ) তুমি তাহাদের ( অর্থাৎ আদম সন্তানের ) অধিকাংশকে ( নিজের ) শোকর-গোজার প্রাপ্ত হইবে না। ( আল্লাহ্ ) ফরমাইলেন ( তুই ) বাহির হইয়া যা

مِنْهَا مَذْءُوْمًا مَّدْحُوْرًا ۖ لَمَنْ تَبِعَكَ مِنْهُمْ لَاَمْلَئَنَّ جَهَنَّمَ

মেন্হা-মাজ্উমাম্ মাদ্হূরা-। লামান্ তাবেআকা মেন্হুম্ লাআম্লাআন্না জাহান্নামা

বেহেশ্ত হইতে ( আর তুই ( দুর্দ্দশাগ্রস্ত ( ও আমার দরগাহ্ হইতে ) বিতাড়িত, উহাদের ( অর্থাৎ আদম সন্তানদিগের ) মধ্য হইতে যে কেহ তোর অনুসরণ করিবে ( তবে ) নিশ্চয়ই আমি জাহান্নাম ভর্ত্তি করিয়া দিব

مِنْكُمْ اَجْمَعِيْنَ ۝ وَيٰاٰدَمُ اسْكُنْ اَنْتَ وَزَوْجُكَ الْجَنَّةَ

মেন্কুম্ আজ্মায়ীন্। অন্য়্যা-আ--দামোছ্কোন্ আন্তা অযাও্জোকাল্ জান্নাতা

( তোর দ্বারা ও তাহাদের দ্বারা অর্থাৎ ) তোদের সকলের দ্বারা। আর ( আমি আদমকে বলিলাম যে ) হে আদম তুমি ও তোমার ভার্য্যা ( হাওওয়া ) বেহেশ্তে থাক

الاعراف

فَكُلَا مِنْ حَيْثُ شِئْتُمَا وَلَا تَقْرَبَا هٰذِهِ الشَّجَرَةَ

ফাকোলা- মেন্ হায়্ছো শে'-তোমা- অলা- তাক্রাবা- হাজেহেশ্শাজারাতা

আর যদৃচ্ছা উভয়ে ( পান ) আহার কর কিন্তু এই ( গন্দম * ) গাছের কাছে(ও) ঘেঁসিও না

فَتَكُوْنَا مِنَ الظّٰلِمِيْنَ ۝ فَوَسْوَسَ لَهُمَا الشَّيْطٰنُ لِيُبْدِيَ

ফাতাকুনা- মেনাজ্জা-লেমীন্। ফাঅছ্অছা লাহোমাশ্শায়্ত্বা-নো লেইয়োব্দেয়্যা

( ইহা যদি না মান অর্থাৎ গন্দম গাছের নিকটে যাও)তবে (তদবস্থায়) তোমরা নিজেদেরই ক্ষতি করিবে। তৎপর ) শয়তান উভয় ( অর্থাৎ আদম ও হাওয়া)কে ফুসলাইল যাহাতে প্রকাশ করিয়া দেয়

لَهُمَا مَا وٗرِيَ عَنْهُمَا مِنْ سَوْاٰتِهِمَا وَقَالَ

লাহোমা- মা-বূরেইয়্যা আন্হোমা- মেন্ ছাওআ-তেহেমা- অক্বা-লা

উহাদের উভয়ের ( অর্থাৎ আদম ও হাওওয়ার ) জন্য যাহা কিছু উহাদের উভয় হইতে লুকান হইয়াছিল উভয়ের লজ্জাস্থান হইতে আর ( শয়তান আদম ও হাওওয়াকে ) বলিল

مَا نَهٰكُمَا رَبُّكُمَا عَنْ هٰذِهِ الشَّجَرَةِ اِلَّا اَنْ تَكُوْنَا

মা- নাহা-কোমা- রাব্বোকোমা- আন্ হা-জেহেশ্শাজারাতে ইল্লা-- আন্ আকুনা-

তোমাদিগকে যে তোমাদের প্রতিপালক নিষেধ করিয়াছে এই গাছ হইতে ( অর্থাৎ এই গাছের ফল খাইতে ) তাহার কারণ এই যে ( এই গাছের ফল খাইলে পাছে ) তোমরা উভয়ে হইয়া যাও

( * ) ভাষ্যকারগণের মধ্যে মতভেদ বিদ্যমান, কিন্তু অধিকাংশের মতে 'গন্দমের' অর্থাৎ গমের গাছ।

مَلَكَيْنِ اَوْتَكُوْنَا مِنَ الْخٰلِدِيْنَ ۝ وَقَاسَمَهُمَا اِنِّىْ

মালাকায়নে আও্ তাকূনা- মেনাল্ খা-লেদীন্। অক্বা-ছামাহোমা'- ইন্নী
কেরেশ্তা কিম্বা ( পাছে তোমরা ) উভয়ে চির ( চির ) কাল বাঁচিয়া থাক। আর ( শয়তান )উহাদের
( অর্থাৎ আদম ও হাওআর ) সম্মুখে কছম খাইয়া খাইয়া বলিতে লাগিল যে নিসংন্দেহ আমি

لَكُمَا لَمِنَ النّٰصِحِيْنَ ۙ فَدَلّٰهُمَا بِغُرُوْرٍ ۚ فَلَمَّا

লাকোমা- লামেনান্না-ছেহীন্। ফাদাল্লা-হোমা- বেগ্বোরূরেন্, ফালাম্মা-
তোমাদের উভয়ের হিতাকাঙ্ক্ষী। ফলকথা, ধোকা দ্বারা ( শয়তান ) উভয়কে ( নিষিদ্ধ গাছের ফল
খাওয়ার দিকে ) আকৃষ্ট করিল, তারপর যেমনেই

ذَاقَا الشَّجَرَةَ بَدَتْ لَهُمَا سَوْاٰتُهُمَا وَطَفِقَا يَخْصِفٰنِ

জা-ক্বাশ-শাজ্বারাতা বাদাৎ লাহোমা- ছাও্আ-তোহোমা- অ-ত্বাফেকা-ইয়াখ্ছেফা-নে
উভয়ে ( অর্থাৎ আদম ও হাওআ ) গাছ(-এর ফল ) চাখিল অমনি উভয়ের পর্দ্দা করিবার বস্তু ( অর্থাৎ
লজ্জাস্থান ) উভয়ে দেখিতে পাইল আর উভয়ে ঢাকা দিতে লাগিল

عَلَيْهِمَا مِنْ وَّرَقِ الْجَنَّةِ ۭ وَنَادٰىهُمَا رَبُّهُمَآ اَلَمْ

আলায়্হেমা- মেঙ্ অরাকেল্-জান্নাহ্। আনা-দা-হোমা- রাব্বোহোমা-- আলাম্
বেহেশ্তের ( বেহেশ্তস্থ গাছের ) পাতাগুলি নিজেদের ( লজ্জাস্থানগুলির ) উপর ; আর ( উহাদের )
উভয়ের প্রতিপালক উভয় ( অর্থাৎ আদম ও হাওআ)কে ধমকাইলেন যে আমি কি

اَنْهَكُمَا عَنْ تِلْكُمَا الشَّجَرَةِ وَاَقُلْ لَّكُمَآ اِنَّ الشَّيْطٰنَ

আন্হাকোমা-আন্ তিল্কোমাশ্শাজ্বারাতে অআকোল্- লাকোমা—ইন্নাশ্শায়্ত্বা-না
তোমাদিগকে এই গাছের সম্বন্ধে নিষেধ করি নাই আর তোমাদিগকে ( কি ) বলি নাই যে শয়তান

لَكُمَا عَدُوٌّ مُّبِيْنٌ ۝ قَالَا رَبَّنَا ظَلَمْنَآ اَنْفُسَنَا سكته

লাকোমা- আদূবোম্ মোবি'ন। ক্বা-লা রাব্বানা- জালাম্না-- আন্ফোছানা-,
তোমাদের প্রকাশ্য শত্রু। ( উহারা অর্থাৎ আদম হাওআ উভয়ে তখন অনুতপ্ত হইয়া ) কহিল
হে আমাদের প্রতিপালক আমরা নিজেরা নিজদিগকে ধ্বংস করিয়াছি—

وَاِنْ لَّمْ تَغْفِرْ لَنَا وَتَرْحَمْنَا لَنَكُوْنَنَّ مِنَ الْخٰسِرِيْنَ ۝

অইলাম্ তাগ্ফের্ লানা- অতার্হাম্না- লানাকূনান্না মেনাল্ খা-ছেরীন্।
আপনি যদি আমাদিগকে ক্ষমা না করেন এবং আমাদের প্রতি দয়া না করেন তবে আমরা ( সম্পূর্ণ )
বরবাদ হইয়া যাইব।

قَالَ اهْبِطُوْا بَعْضُكُمْ لِبَعْضٍ عَدُوٌّ ۚ وَلَكُمْ فِى الْاَرْضِ مُسْتَقَرٌّ

ক্বা-লাহ্বেত্বূ বা'দ্বোকুম্ লেবা'দ্বেন্, আদূবোন্, অলাকুম্ ফিল্-আর্দ্বে মোছ্তাকার্রোঙ্
[ তখন আল্লাহ্ ) ফরমাইলেন যে ( তোমরা স্বামী-স্ত্রী আর শয়তান তিন জনই বেহেশ্ত হইতে ) নীচে
নামিয়া যাও তোমাদের একের শত্রু অন্যে, আর তোমাদের ( অর্থাৎ আদম সন্তানগণের ) এক
বিশেষ সময় ( অর্থাৎ মৃত্যুকাল ) পর্য্যন্ত ভূজগতে অবস্থিত ( রহিয়াছে )

وَّمَتَاعٌ اِلٰى حِيْنٍ ۝ قَالَ فِيْهَا تَحْيَوْنَ وَفِيْهَا تَمُوْتُوْنَ وَمِنْهَا

অমতা-ওন্ এলা-হী-ন্। ক্বা-লা ফী-হা- তাহইয়্যাও্না অফী-হা- তামূতূনা অমেন্হা-

আর ( তোমাদের জীবনাতিবাহনের ) আসবাবপত্র ( ও হথায় ) মওজুদ রহিয়াছে। ( আল্লাহ্ ইহাও ) ফরমাইলেন যে তোমরা উহাতেই ( অর্থাৎ ভূ-জগতেই ) জীবনাতিবাহিত করিবে আর উহাতেই মৃত্যুমুখে পতিত হইবে এবং উহা হইতেই

---

تُخْرَجُوْنَ ۝ يٰبَنِيْٓ اٰدَمَ قَدْ اَنْزَلْنَا عَلَيْكُمْ لِبَاسًا

তোখ্রজূন্। ع ইয়্যা-বানী--আ-দামা ক্বাদ্ আন্যল্না আলায়্কুম্ লেবা-ছাই-

( অর্থাৎ মৃত্তিকা হইতেই কেয়ামত দিবসে পুনর্ব্বার ) বাহির করিয়া দাঁড় করান যাইবে। হে আদম সন্তান আমি নাজেল করিয়াছি তোমাদের প্রতি ( এরূপ ) পোষাক

ع ২ ৯ রুকু

---

يُّوَارِيْ سَوْاٰتِكُمْ وَرِيْشًا ؕ وَلِبَاسُ التَّقْوٰى ذٰلِكَ خَيْرٌ ؕ

ইয়োওয়া-রী ছাও্আ-তেকুম্ অরীশান্। আ-লেবা-ছোত্তাক্ওয়া- জা-লেকা খায়্র্।

যাহা তোমাদের লজ্জাস্থানগুলিকে ঢাকিয়া থাকে এবং ( সেই ) পোষাক শোভনকারী(ও), আর পরহেজগারীর ( অর্থাৎ পাপ-বিমুখীতার ) পোষাক ইহা ( সকল পোষাক হইতে ) উত্তম। (২)

---

ذٰلِكَ مِنْ اٰيٰتِ اللّٰهِ لَعَلَّهُمْ يَذَّكَّرُوْنَ ۝ يٰبَنِيْٓ اٰدَمَ

জালেকা মেন্ আ-য়্যা-তিল্লা-হে লাআল্লাহুম্ য়্যাজ্জাক্কারূন্। ইয়্যা-বানী--আ-দামা

ইহা ( অর্থাৎ পোষাক ) আল্লার ( কুদরতের ) নিদর্শনাবলী(র মধ্য ) হইতে যাহাতে লোক ( এবিষয়ে ) খেয়াল করে। হে আদম সন্তান (!)

---

لَا يَفْتِنَنَّكُمُ الشَّيْطٰنُ كَمَآ اَخْرَجَ اَبَوَيْكُمْ

লা- ইয়্যাফ্তেনান্নাকো-মোশ্শায়ত্বা-নো কামা-- আখ্রাজ্জা আবাঅয়্কুম্

শয়তান ( যেন ) তোমাদিগকে ( আল্লার পথ হইতে ) বিচ্যুত না করে যদ্রূপ ( সে ) তোমাদের পিতা-মাতা ( অর্থাৎ আদম ও হাওওয়া)কে বাহির করাইয়াছিল

---

مِّنَ الْجَنَّةِ يَنْزِعُ عَنْهُمَا لِبَاسَهُمَا لِيُرِيَهُمَا

মেনাল্ জান্নাতে ইয়্যান্যেয়ো আন্হোমা- লেবা-ছাহোমা- লেইয়্যারেয়্যাহোমা-

বেহেশ্ত হইতে যে উহাদের ( বেহেশ্তী ) পোষাক উহাদের হইতে নামাইয়া লইতেছিল অর্থাৎ ) যাহাতে উভয়কে দেখাইয়া দেয়

---

سَوْاٰتِهِمَا ؕ اِنَّهٗ يَرٰىكُمْ هُوَ وَقَبِيْلُهٗ مِنْ حَيْثُ

ছাও্আ-তোহেমা-। ইন্নাহূ য়্যারা-কুম্ হুওয়া অকাবীলোহূ মেন্ হায়্সো

উভয়ের লজ্জাস্থানগুলি ( ফলকথা, শয়তানী প্ররোচনা হইতে সাবধান থাকিও ), কারণ সে ( অর্থাৎ শয়তান ) এবং তাহার বংশবালা তোমাদিগকে ( সেদিক দিয়া ) দেখিয়া থাকে যেদিক দিয়া

---

(২) 'জাহেরী লেবাছ' অর্থাৎ প্রকাশ্য পোষাক শরীরের দোষসমূহের কিয়ৎপরিমাণ ঢাকিয়া থাকে, কিন্তু পরহেজগারী ( অর্থাৎ আত্মসংযম ) দ্বারা আভ্যন্তরীণ দোষসমূহ ( অর্থাৎ কুস্বভাবগুলি ) দূরীভূত হয়।

لَا تَرَوْنَهُمْ ۗ إِنَّا جَعَلْنَا الشَّيٰطِينَ أَوْلِيَآءَ لِلَّذِينَ

লা- তাঁরাওনাহুম্। ইন্না জাআল্নাশ্‌শায়্যা-ত্বীনা আওলেয়্যা—আ লিল্লাজীনা

তোমরা তাহাদিগকে দেখিতে পাও না, (৩) নিশ্চয় আমি শয়তানদিগকে সেই লোকদিগের(ই) বন্ধু করিয়াছি যাহারা

لَا يُؤْمِنُونَ ۝ وَإِذَا فَعَلُوا فَاحِشَةً قَالُوا وَجَدْنَا عَلَيْهَآ

লা- ইয়্যো'মেনূন্। অএজা- ফাআলূ ফা-হেশাতোন্ কা-লূ অজ্বাদ্‌না- আলায়্‌হা--

ঈমান আনে না। আর ( ইহারা এমনই জ্ঞানান্ধ পাপী যে ) যখন কোন অন্যায় কাজ করিয়া বসে ( তখন ) বলিয়া থাকে আমরা চলিতে দেখিয়াছি এর-ই ( অর্থাৎ এই তরিকারই ) উপর

اٰبَآءَنَا وَاللّٰهُ أَمَرَنَا بِهَا ۗ قُلْ إِنَّ اللّٰهَ لَا يَأْمُرُ

আ-বা—আনা- অল্লা-হো আমারানা-বেহা। কোল্ ইন্নাল্লা-হা লা- ইয়্যা'মোরো

আমাদের পিতৃপুরুষগণকে আর ( বলিয়া থাকে ) আল্লাহ্ আমাদিগকে ইহার(ই) হুকুম্ দিয়াছেন, ( হে রছুল! ইহাদিগকে ) বল যে আল্লাহ্ত ( কখনও ) অনুমতি দান করেন না

بِالْفَحْشَآءِ ۗ أَتَقُولُونَ عَلَى اللّٰهِ مَا لَا تَعْلَمُونَ ۝ قُلْ أَمَرَ

বিল্-ফাহ্শা—এ। আতাকূলূনা আলাল্লা-হে মা- লা- তা'লামূন। কোল্ আমারা

গর্হিত কার্য্যের, তোমরা কি না বুঝিয়া ( সুঝিয়া ) আল্লার প্রতি মিথ্যা বলিতেছ ? ( হে রছুল! ইহাদিগকে ) বল যে নির্দ্দেশ দিয়াছেন

رَبِّي بِالْقِسْطِ ۖ وَأَقِيمُوا وُجُوهَكُمْ عِنْدَ كُلِّ مَسْجِدٍ وَادْعُوهُ

রাব্বী বিল্-কেছ্‌তে, অআকীমূ বোজূহাকুম্ এন্দা কুল্লে মাছ্‌জেদেঙ্ অদ্উ--হো

আমার প্রতিপালক ন্যায়েরই ( অর্থাৎ ন্যায় কাজেরই ) (৪) আর ( কর্ম্মিয়াছেন ) প্রত্যেক নামাজ-কালীন ( তোমরা আল্লার দিকে ) ধেয়ান রাখিও আর তাঁহাকেই ডাকিও

مُخْلِصِينَ لَهُ الدِّينَ ۚ كَمَا بَدَأَكُمْ تَعُودُونَ ۝ فَرِيقًا هَدٰى وَفَرِيقًا

মোখ্‌লেছীনা লাহোদ্দীন্। কামা-বাদাআকুম্ তাউদূন্। ফারীকান্ হাদা-অ-ফারীকান্

তাঁহারই বিশুদ্ধ আজ্ঞা পালনের লক্ষ্য রাখিয়া; যদ্রূপ তোমাদিগকে প্রথমে ( সৃজিন ) করিয়াছিলেন ( তদনুরূপ তোমরা ) পুনর্ব্বার ( সৃজত ) হইবে। ( তিনিই ) এক দলকে সুপথ দান করিয়াছেন আর এক দল রহিয়াছে যে

---

(৩) অর্থাৎ—শয়তান মানুষের অন্তঃকরণে কুমন্ত্রনা দান করে কিন্তু মানুষ শয়তানকে দেখিতে পায় না।

(৪) فحشاء "ফাহ্শা—আ" শব্দ মূলতঃ 'নির্লজ্জতারই প্রতি ব্যবহৃত হয়। ভাষ্যকারগণ বলেন—আরবের মোশ্‌রেকগণ উলঙ্গ অবস্থায় কা'বার তওয়াফ করিত। অত্রস্থ 'ফাহ্শা—আ' শব্দের ইঙ্গিত ইহারই দিকে রহিয়াছে। কিন্তু "কেছ্‌ত" শব্দ যাহার অর্থ—"ন্যায় বিচার"; ইহার মোকাবেলা "ফাহ্শা—আ"র সহিত ঠিক খাপ খায় না। তা'ছাড়া ভাষ্যকারগণ "ফাহ্শা—আ" এবং "কেছ্‌ত" শব্দের অর্থ—"সাধারণভাব"-এরও বলিয়া উল্লেখ করিয়াছেন। তন্নিমিত্ত আমরা অনুবাদে "ফাহ্শা—আ" শব্দের "গর্হিত কার্য্য" অর্থ গ্রহন করিয়াছি, আর "কেছ্‌ত"শব্দের অর্থ করিয়াছি—"ন্যায়" "সঠিক"।

حَقَّ عَلَيْهِمُ الضَّلٰلَةُ ؕ اِنَّهُمُ اتَّخَذُوا الشَّيٰطِيْنَ اَوْلِيَآءَ

হাক্‌কা আলায়্‌হেমোদ্‌দ্বলা-লাহ্‌। ইন্‌নাহোমোত্তাখাজোশ্‌শায়্যা-ত্বী-না আওলেয়্যা—আ

পথভ্রষ্টতা ( অর্থাৎ গোমরাহী ) উহাদের উপর ছওয়ার রহিয়াছে উহারা শয়তানদিগকে ( নিজেদের ) বন্ধুগ্রহণ করিয়াছে

مِنْ دُوْنِ اللّٰهِ وَيَحْسَبُوْنَ اَنَّهُمْ مُّهْتَدُوْنَ ۝ يٰبَنِيْٓ اٰدَمَ خُذُوْا

মেন্‌দূনেল্‌লা-হে অয়্যাহ্‌ছাবূনা আন্‌নাহুম্‌ মোহ্‌তাদূন্‌। ইয়্যা-বানী— আ-দামা খোজূ

আল্লাকে ছাড়িয়া আর ( তত্রাচও ) মনে করে যে উহারা ঠিক পথে রহিয়াছে। হে আদম-সন্তান ( তোমরা ) গ্রহণ কর

زِيْنَتَكُمْ عِنْدَ كُلِّ مَسْجِدٍ وَّكُلُوْا وَاشْرَبُوْا وَلَا تُسْرِفُوْا ۚ اِنَّهٗ

যী-নাতাকুম্‌ এন্দা কুল্লে মাছ্‌জেদেঙ্‌ অকোলূ অশ্‌রাবূ অলা- তোছ্‌রেফূ, ইন্‌নাহূ

প্রত্যেক নামাজকালীন ( পোষাক ইত্যাদি দ্বারা ) নিজেদের সৌষ্ঠব আর ( তোমরা ভক্ষণ কর ও পান কর এবং বাহুল্য ব্যয় করিও না, কারণ আল্লাহ্‌

لَا يُحِبُّ الْمُسْرِفِيْنَ ۝ قُلْ مَنْ حَرَّمَ زِيْنَةَ اللّٰهِ الَّتِيْٓ

লা-ইয়োহেব্বোল্‌ মোছ্‌রেফীন্‌। ৪ কোল্‌ মান্‌ হার্‌রামা যী-নাতাল্‌লা-হেল্‌লাতী—

বাহুল্য ব্যয়কারীগণকে ভালবাসেন না। ( হে রছুল ! ইহাদিগকে ) জিজ্ঞাসা কর যে খোদাদত্ত সৌষ্ঠবকে কে হরাম করিয়াছে যাহা

৪ ১০ রুকু

اَخْرَجَ لِعِبَادِهٖ وَالطَّيِّبٰتِ مِنَ الرِّزْقِ ؕ قُلْ هِيَ لِلَّذِيْنَ

আখ্‌রাজ্বা লেএবা-দেহী- অৎত্বয়্‌য়েবা-তে মেনার্‌রেয্‌কে, কোল্‌ হিয়া লেল্‌লাজীনা

( আল্লাহ্‌ ) নিজের বান্দাগণের জন্য বহির্গত করিয়াছেন এবং ( পান ) আহারের বিশুদ্ধ বস্তুগুলি ? ( হে মোহাম্মদ ! ইহারা ইহার কি উত্তর দিবে তুমিই ইহাদিগকে ) বুঝাইয়া দাও যে ইহা ( অর্থাৎ এই সকল নে'মত ) তাহাদিগকে প্রদত্ত হইবে যাহারা

اٰمَنُوْا فِي الْحَيٰوةِ الدُّنْيَا خَالِصَةً يَّوْمَ الْقِيٰمَةِ ؕ كَذٰلِكَ

আ-মানূ ফিল্‌-হায়্যা-তেদ্দোন্‌য়্যা- খা-লেছাতাই য়্যাওমাল্‌-কেয়্যা-মাহ্‌। কাজা-লেকা

পার্থিব জীবনে বিশ্বাস আনিয়াছে কেয়ামত-দিবসে বিশেষ করিয়া, (৫) এইরূপ

(৫) মর্ম্ম এই যে, দুনিয়াস্থিত যত কিছু সমস্তই মানুষের জন্য সৃজিত হইয়াছে ;—ইহাতে মুছলমান-'কাফের' বলিয়া কোন কথা নাই। আর "সৌষ্ঠব"-এর "কোন রকম" এবং বৈধ খাদ্য অর্থাৎ—"হালাল রুজী"র কোন বস্তু কাহারও প্রতি হারাম নহে।

অবশ্য পরকালে এ-সকল নে'মত কাফেরদিগের প্রতি হারাম হইবে ; অর্থাৎ কাফেরগণ এ-সকল নে'মতে বঞ্চিত থাকিবে। অতএব মুছলমান হইয়া যে ব্যক্তি "সৌষ্ঠব"-এর কোন বস্তু কিম্বা কোন "পাক খাদ্য" নিজে নিজের প্রতি হারাম করিয়া লয়, তাহার সেই কার্য্য আল্লার অভিপ্রায়ের ঘোর প্রতীপন্থী।

نُفَصِّلُ الْاٰيٰتِ لِقَوْمٍ يَّعْلَمُوْنَ ○ قُلْ اِنَّمَا حَرَّمَ

নোফাছ্ছেলোল্-আ-য়্যা-তে লেক্বাওমেঁই য়্যা'লামূন। কোল্ ইন্নামা- হার্রামা
আমি বিস্তারিতভাবে বর্ণনা করিয়া থাকি ( নিজের ) নির্দ্দেশাবলী সেই লোকদিগের জন্য যাহারা জ্ঞান রাখে ( অর্থাৎ বুঝে )। ( হে নবি! লোকদিগকে ) বল যে নিষিদ্ধ করিয়াছেন

---

رَبِّىَ الْفَوَاحِشَ مَا ظَهَرَ مِنْهَا وَمَا بَطَنَ وَالْاِثْمَ وَالْبَغْىَ

রাব্বেয়্যাল্-ফাওয়া-হেশা মা- জাহারা মেন্হা- অমা- বাত্বানা অল্-এছ্মা অল্-বাগ্য়্যা
আমার প্রতিপালক ত ( মাত্র ) নির্লজ্জতার কাজগুলিকে তাহা ( নির্লজ্জতার কাজ ) প্রকাশ্য হউক আর অপ্রকাশ্য হউক আর ( নিষিদ্ধ করিয়াছেন ) গোনাহ্‌কে এবং ( কাহারও প্রতি ) শত্রুতা পোষণকে

---

بِغَيْرِ الْحَقِّ وَاَنْ تُشْرِكُوْا بِاللّٰهِ مَا لَمْ يُنَزِّلْ بِهٖ

বেগ্যায়্রিল্-হাক্কে অআন্ তোশ্রেকূ বিল্লা-হে মা- লাম্ ইয়োনায্যেল্ বেহী'দ
অযথাভাবে আর ( নিষিদ্ধ করিয়াছেন ) এই যে তোমরা ( কাহাকেও ) আল্লার শরিক স্থির কর তিনি অবতরণ করেন নাই যাহার সম্বন্ধে

---

سُلْطٰنًا وَّاَنْ تَقُوْلُوْا عَلَى اللّٰهِ مَا لَا تَعْلَمُوْنَ ○ وَلِكُلِّ

ছোল্‌তা-নাওঁ অআন্ তাক্বূলূ আলাল্লা-হে মা- লা- তা'লামূন্। অলেকুল্লে
( কোন ) সার্টিফিকেট আর ( নিষিদ্ধ করিয়াছেন ) এই যে না বুঝিয়া ( সুঝিয়া ) আল্লার প্রতি মিথ্যা দোষারোপ করিতে থাক। আর প্রত্যেক

---

اُمَّةٍ اَجَلٌ ۚ فَاِذَا جَآءَ اَجَلُهُمْ لَا يَسْتَاْخِرُوْنَ

ওম্মাতেন্ আজ্বালোন্, ফাএজা জ্বা—আ আজ্বালোহুম্ লা- ইয়্যাছ্‌তা'খেরূনা
সম্প্রদায়ের ধ্বংসপ্রাপ্তির এক নির্দ্দিষ্ট সময় রহিয়াছে, তাৎপর যখন তাহাদের নির্দ্দিষ্ট সময় আসিয়া পৌঁছে তখন ( সেই নির্দ্দিষ্ট সময় হইতে ) পশ্চাতে(ও) থাকিতে পারে না

---

سَاعَةً وَّلَا يَسْتَقْدِمُوْنَ ○ يٰبَنِىْٓ اٰدَمَ اِمَّا يَاْتِيَنَّكُمْ

ছা-আতাওঁ অলা- ইয়্যাছ্‌তাক্বদেমূন্। ইয়্যা-বানী— আ-দামা এম্মা- ইয়্যা'তেয়্যান্নাকুম্
এক দণ্ডকাল এবং অগ্রে(ও) অগ্রসর হইতে পারে না ( এক দণ্ডকাল )। হে আদম-সন্তান (৬) যখনই তোমাদের নিকট পৌঁছিবে

---

(৬) ইহার শুরুতে নিম্নোক্ত কথাগুলি অব্যক্ত রহিয়াছে বলিয়া ধরিয়া লইতে হইবে :—"আমি যখন আদমকে উহার না-ফর্মানীর শাস্তি স্বরূপ উহাকে বেহেশ্‌ত হইতে বহিষ্কৃত করি, তখন উহার বংশজাত আত্মাগুলিকে একত্র জড় করিয়া ইহাও বলিয়া দিয়াছিলাম যে"—

رُسُلٌ مِّنْكُمْ يَقُصُّوْنَ عَلَيْكُمْ اٰيٰتِىْ ۙ فَمَنِ اتَّقٰى وَاَصْلَحَ

রোছোলোম্ মেন্‌কুম্ য়্যাক্কোছ্‌ছূনাআলায়্‌কুম্ আ-য়্যা-তী, ফামানেত্তাক্কা- অআছ্‌লাহা

তোমাদেরই মধ্য হইতে ( আমার ) পয়গাম্বর ( এবং ) আমার নির্দ্দেশাবলী তোমাদিগকে পড়িয়া পড়িয়া শুনাইবে, তখন ( তাহাদের কথা মান্য করিও কারণ ) যে ব্যক্তি ( তাহাদের কথা অনুযায়ী ) পরহেজগারী করিবে ও ( নিজের অবস্থার ) সংশোধন করিবে

فَلَا خَوْفٌ عَلَيْهِمْ وَلَا هُمْ يَحْزَنُوْنَ ○ وَالَّذِيْنَ كَذَّبُوْا

ফালা- খাও্‌ফোন্ আলায়্‌হিম্ অলা- হুম্ ইয়্যাহ্‌যানুন। অল্লাজীনা কাজ্জাবূ

তবে ( কেয়ামত-দিবসে ) তাহার প্রতি ( কোন প্রকারের ) ভয়(ও) নাই এবং সেই ব্যক্তি (কোন প্রকারের) মর্ম্মপীড়িত (ও) হইবে না। আর যাহারা মিথ্যা জানিয়াছে

بِاٰيٰتِنَا وَاسْتَكْبَرُوْا عَنْهَا اُولٰٓئِكَ اَصْحٰبُ النَّارِ ۚ هُمْ فِيْهَا

বেআ-য়্যা-তেনা- অছ্‌তাক্‌বারূ আন্‌হা— উলা—একা আছ্‌হা-বোন্না-র, হুম্ ফী-হা

আমার আয়তসমূহকে আর উহা হইতে তকব্বরী ( অর্থাৎ অহঙ্কার ) করিয়াছে তাহারাই দোজখী হইবে, তাহারা উহাতে ( অর্থাৎ দোজখে )

خٰلِدُوْنَ ○ فَمَنْ اَظْلَمُ مِمَّنِ افْتَرٰى عَلَى اللّٰهِ كَذِبًا اَوْ

খা-লেদূন্। ফামান্ আজ্‌লামো মেম্মানেফ্‌তারা আলাল্লা-হে কাজেবান্ আও্

চির ( চির ) কাল থাকিবে। অপিচ তাহা অপেক্ষা বড় জালেম ( আর ) কে হইবে যে আল্লার প্রতি মিথ্যা দোষ চাপাইবে কিম্বা

كَذَّبَ بِاٰيٰتِهٖ ؕ اُولٰٓئِكَ يَنَالُهُمْ نَصِيْبُهُمْ مِّنَ الْكِتٰبِ ؕ

কাজ্জাবা বেআ-য়্যা-তেহ্। উলা—একা ইয়্যানা-লোহুম্ নাছীবোহুম্ মেনাল্-কেতাব,

তাঁহার আয়ত সমূহকে মিথ্যা জানিবে, ইহারাই ইহাদিগকে ( ইহাদের ভাগ্যের ) লিখিত মধ্য হইতে ইহাদের ( রুজী ইত্যাদির ) হিস্সা (ত) ইহাদিগকে পৌঁছিবে,

حَتّٰٓى اِذَا جَآءَتْهُمْ رُسُلُنَا يَتَوَفَّوْنَهُمْ ۙ قَالُوْٓا اَيْنَ

হাৎতা—এজা- জ্বা—আৎহুম্ রোছোলোনা- য়্যাতাঅফ্‌ফাওনাহুম্, ক্কা-লূ— আয়্‌না

সেই পর্য্যন্ত যে যখন আমার ফেরেশ্‌তাগণ ইহাদের জীবন হরণার্থ ইহাদের সম্মুখে আসিয়া পৌঁছিবে, তখন ( ইহাদিগকে ) জিজ্ঞাসা করিবে ( তাহারা এখন ) কোথায়

مَا كُنْتُمْ تَدْعُوْنَ مِنْ دُوْنِ اللّٰهِ ؕ قَالُوْا ضَلُّوْا عَنَّا وَشَهِدُوْا عَلٰٓى

মা- কোন্তুম্ তাদ্‌উনা মেন্ দূনেল্লা-হ্। ক্কালূ দ্বল্লূ আন্না- অশাহেদূ আলা—

যাহাদিগকে তোমরা আল্লার ছাড়া ( তোমাদের অভাব আবশ্যকের জন্য ) ডাকিতে? ( তখন ইহারা ) বলিবে যে উহারা ত আমাদের হইতে অদৃশ্য হইয়াছে আর ( নিজেরাই ) সাক্ষী দিবে

اَنْفُسِهِمْ اَنَّهُمْ كَانُوْا كٰفِرِيْنَ ○ قَالَ ادْخُلُوْا فِيْٓ اُمَمٍ قَدْ

আন্‌ফোছেহিম্ আন্নাহুম্ কা-নূ কা-ফেরীন। ক্কা-লাদ্‌খোলূ ফী—ওমামেন্ কাদ্

নিজেদের প্রতি ( অর্থাৎ স্বীকারোক্তি করিবে ) যে ( প্রকৃতই ) উহারা কাফের ছিল। ( তখন আল্লাহ্ উহাদিগকে ) হুকম করিবেন যে প্রবেশ কর সেই ( কাফের ) দলগুলিতে

